বাল্যকালে শোনা গল্পের স্মৃতি উদিত হয়, তারপর পরিণত বয়সে 'আনন্দমঠে' রূপলাভ করে।

'আনন্দমঠ' গ্রন্থখানি বঙ্কিম পরলোকগত প্রিয় বন্ধু দীনবন্ধু মিত্রকে উৎসর্গ করেন। উৎসর্গপত্রটি এরূপ ছিল।—

"উৎসর্গপত্র/ক মু মাং ত্বদধীনজীবিতং/বিনিকীর্য্য ক্ষণভিন্নসৌহৃদঃ।/নলিনীং ক্ষতসেতুবন্ধনো জলসংঘাতইবাসি বিদ্রুতঃ॥/স্বর্গে মর্ত্ত্যে সম্বন্ধ আছে। সেই সম্বন্ধ রাখিবার নিমিত্ত এই গ্রন্থের এইরূপ উৎসর্গ হইল।"

'আনন্দমঠে' সন্নিবেশিত তিনটি গান বা কবিতা এই গ্রন্থ রচনার পূর্বে রচিত বা শ্রুত। পূর্ণচন্দ্র লিখেছেন—'ধীরে সমীরে তটিনীতীরে' ও 'হরে মুরারে মধুকৈটভারে'—কবিতা দু'টি বঙ্কিমের বাল্যকালে শ্রুত। 'বন্দে মাতরম্' সঙ্গীত বঙ্কিমের ক্লাসিক সৃষ্টি। এটি জাতীয় আন্দোলনে জাতীয় সঙ্গীতের মর্যাদা লাভ করে।

দেবীচৌধুরাণী

১৮৮২ খ্রীষ্টাব্দের ৮ই আগস্ট বঙ্কিমচন্দ্র জাজপুর (কটক)-এ অস্থায়ী ডেপুটি ম্যাজিষ্ট্রেট ও ডেপুটি কালেক্টররূপে যোগদান করেন। এই সময়েই 'দেবী চৌধুরাণী'র রচনা সুরু বলে মনে হয়।

১২৮৯ সালের পৌষ মাসের 'বঙ্গদর্শন' থেকে 'দেবী চৌধুরাণী' প্রকাশিত হতে থাকে, কিন্তু চৈত্র সংখ্যা পর্যন্ত প্রকাশিত হয়ে বন্ধ হযে যায়। কারণ, ১২৯০ সালের বৈশাখ থেকে আশ্বিন পর্যন্ত 'বঙ্গদর্শন' বন্ধ থাকে। তারপর কার্তিক থেকে মাঘ পর্যন্ত চারটি সংখ্যা প্রকাশিত হয়ে বঙ্গদর্শন আবার বন্ধ হয়। ঐ চার সংখ্যাতে 'দেবী চৌধুরাণী'-ও ছিল। কিন্তু মাত্র দ্বিতীয় খণ্ড পর্যন্ত প্রকাশিত হয়। তারপর বঙ্কিম পূর্ণাঙ্গ গ্রন্থরূপে 'দেবী চৌধুরাণী' প্রকাশ করেন।

'দেবী চৌধুরাণী' প্রথম প্রকাশিত হয় ১৮৮৪ খ্রীষ্টাব্দের ২০শে মে। পৃষ্ঠা-সংখ্যা ছিল ২০৬। প্রথম সংস্করণের আখ্যাপত্রটি ছিল এরূপ—"দেবী চৌধুরাণী/শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়/প্রণীত /কলিকাতা /শ্রীউমাচরণ বন্দ্যোপাধ্যায় কর্তৃক প্রকাশিত/৩/৩৭ নং মেছুয়াবাজার ষ্ট্রীট—বীণাযন্ত্রে/শ্রীশরচ্চন্দ্র দেব কর্তৃক মুদ্রিত/১২৯১/মূল্য ২ টাকা/"

গ্রন্থখানি বঙ্কিমচন্দ্র তাঁর পিতা যাদবচন্দ্র চট্টোপাধ্যায়কে উৎসর্গ করেন। উৎসর্গ পত্রটি এরূপ—"যাঁহার কাছে/প্রথম নিষ্কাম ধর্ম শুনিয়াছিলাম,/যিনি স্বয়ং/নিষ্কাম কর্মই ব্রত করিয়াছিলেন,/যিনি এখন/পুণ্যফলে স্বর্গারূঢ়/তাঁহার/পবিত্র পাদপদ্মে/এই গ্রন্থ/ভক্তিভাবে উৎসর্গ করিলাম।

'দেবীচৌধুরাণী' উপন্যাসে ব্রজেশ্বরের পিতৃভক্তির সংগে বঙ্কিমচন্দ্রের পিতৃ-ভক্তির অনেকেই সাদৃশ্য অনুভব করেন।

রাধারাণী

১৮৭৫ খ্রীষ্টাব্দের ২৪শে জুন থেকে ছুটি নিয়ে বঙ্কিমচন্দ্র কাঁটালপাড়ায় বাস করতে থাকেন। ঐ বছরই কার্তিক অগ্রহায়ণ সংখ্যা 'বঙ্গদর্শনে' 'রাধারাণী' প্রথম প্রকাশিত হয়। ১৮৭৭ ও ১৮৮১ খ্রীষ্টাব্দে গ্রন্থটি—'উপকথা—অর্থাৎ ক্ষুদ্র ক্ষুদ্র উপন্যাস' নামক পুস্তকে স্থানলাভ করে। ১৮৮৬ খ্রীষ্টাব্দে স্বতন্ত্র পুস্তাকাকারে 'রাধারাণী'র প্রথম আবির্ভাব।

বঙ্কিম-জীবনীকার শচীশচন্দ্র এই 'রাধারাণী' আখ্যানের সূত্র হিসাবে একটি ঘটনার উল্লেখ করেছেন—

"গৃহ-বিগৃহ রাধাবল্লভজিউর রথযাত্রা প্রতি বৎসর মহাসমারোহে সম্পন্ন হইত। পূজনীয় যাদবচন্দ্র তখন জীবিত। বঙ্কিমচন্দ্র ১২৮২ সালে রথযাত্রার সময় ছুটি লইয়া গৃহে আসিয়াছিলেন। রথে বহুলোকের সমাগম হইয়াছিল। সেই ভিড়ে একটি ছোট মেয়ে হারাইয়া যায়। তাহারা আত্মীয়-স্বজনের অনুসন্ধানার্থে বঙ্কিমচন্দ্র নিজেও কিছু চেষ্টা করিয়াছিলেন। এই ঘটনার দুই মাস পরে 'রাধারাণী' লিখিত হয়। আমার মনে হয়, এই ঘটনা উপলক্ষ্য করিয়া বঙ্কিমচন্দ্র 'রাধারাণী' রচনা করিয়াছিলেন।"

সীতারাম

'সীতারাম' উপন্যাস-রচনার প্রেরণা হিসাবে শ্রীসতীশচন্দ্র মিত্র তাঁর 'যশোহর খুলনার ইতিহাস' ২য় খণ্ডে একটি তথ্যের উল্লেখ করেছেন। এই তথ্য এবং অন্যান্য তথ্যের সমবায়ে যদুনাথ সরকার সাহিত্য পরিষৎ গ্রন্থাবলীর ভূমিকায় লিখেছেন—"১৮৬১—১৮৬৩ এই তিন বৎসর বঙ্কিম, খুলনা জেলায় ডেপুটি কলেক্টর ছিলেন, এবং ঐ জেলার মাগুরা বিভাগের সাবডিভিসনাল অফিসর নিযুক্ত থাকেন। ঐ অঞ্চলে মাগুরা শহর হইতে ১৩ মাইল দক্ষিণ-পূর্বে সীতারামের রাজধানী মহম্মদপুর এখন গ্রাম মাত্র, কিন্তু তাঁহার রাজবাড়ী, মন্দির, দুর্গ-প্রাকার, পরিখা প্রভৃতির অগণ্য ভগ্নাবশেষ জঙ্গলে ঢাকা পড়িয়া আছে। স্থানীয় প্রবাদ এইরূপ যে 'রাইচরণ মুখোপাধ্যায় নামক একজন গল্পরসিক কর্মকুশল ব্যক্তির সন্ধান পাইয়া বঙ্কিম তাঁহার নিকট হইতে অনেক গল্প গুজব শুনিয়া লন। কেহ কেহ বলেন রাইচরণ বাবু ২।৩ মাস বেতনভুক হইয়া মাগুরায় থাকেন ও তাঁহাকে সময়মত গল্প শুনাইতেন।"

( সতীশচন্দ্র, ২য় খণ্ড, ৫১৪ পৃঃ ) সীতারামের মৃত্যুর দেড়শত বৎসর পরেও তাঁহার বাসস্থানে তাঁহার নিজের এবং লোকজনের বংশধরদের মধ্যে প্রচলিত কাহিনী সীতারামের নিজ জীবনের বিবরণের একমাত্র উপাদান। তাহার উপর বঙ্গদেশের ইতিহাস কয়েক পৃষ্ঠা মাত্র ষ্টুয়ার্ট ( তস্য পিতা রিয়াজ-উস্-সলাতীন, তস্য পিতা সলিমুল্লার তারিখ-ই-বাংগালা ) হইতে লইয়া বঙ্কিম নিজ কাহিনী পূর্ণ করিয়াছেন।"

বঙ্কিমচন্দ্র যখন হাওড়ায় ডেপুটি ম্যাজিষ্ট্রেট হিসাবে কাজ করছিলেন, যে সময় তিনি বেশির ভাগ কলকাতাতেই থাকতেন এবং এখানেই 'সীতারাম' গ্রন্থটি লিখিত হয়েছিল বলে মনে হয়।

বঙ্কিমচন্দ্র পরিচালিত 'প্রচার' পত্রিকার ১ম সংখ্যা ( ১২৯১, শ্রাবণ ) থেকেই ধারাবাহিকভাবে 'সীতারাম' উপন্যাস প্রকাশিত হতে থাকে। ১২৯৩ সালের মাঘ সংখ্যা পর্যন্ত প্রকাশিত হয়ে তবে শেষ হয়। মাঝে কয়েক সংখ্যা বাদ ছিল।

'সীতারাম' উপন্যাসটি গ্রন্থাকারে প্রকাশিত হয় ১২৯৩ সালের ১৭ই ফাল্গুন ( মার্চ ১৮৮৭ ), পৃষ্ঠাসংখ্যা ছিল ৪১৯। মূলতঃ এটি 'প্রচারে' প্রকাশিত উপন্যাসেরই পুনর্মুদ্রণ। গ্রন্থখানি তিনি উৎসর্গ করেন—রাজকৃষ্ণ মুখোপাধ্যায়কে। উৎসর্গপত্রটি এরূপ—"সর্বশাস্ত্রে পণ্ডিত,/সর্বগুণের আধার,/সকলের প্রিয়,/আমার বিশেষ স্নেহের পাত্র/৺রাজকৃষ্ণ মুখোপাধ্যায়ের/স্মরণার্থ/এই গ্রন্থ/উৎসর্গ করিলাম।"

বঙ্কিম-উপন্যাসে তাঁর ব্যক্তিজীবনের প্রতিফলনের যে সমীক্ষা করা গেল, তা নিতান্তই অকিঞ্চিৎকর। কৌতূহলী মনের এতে তৃপ্তি হয় না। তবে একথা সত্য বঙ্কিমচন্দ্র উপন্যাস শিল্পকে ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বেশ কিছু দূরে রাখতেই চেয়েছিলেন। তাই তাঁর উপন্যাসে ব্যক্তিসত্তা অপেক্ষা শিল্পী-সত্তারই প্রকাশ অধিক। বঙ্কিমচন্দ্রের সৌন্দর্যচেতনা ও আদর্শবোধ ক্রমান্বয়ে তাঁর উপন্যাসকে একটি বিশেষ পরিণতির দিকে নিয়ে চলেছে।

---

## ॥ তিন ॥

## ছাত্রজীবনের পাঠ্যগ্রন্থ ও তার প্রভাব

ছাত্রজীবনে পাঠ্যতালিকাভুক্ত এমন অনেক বিষয় থাকে যা ছাত্রের মনে অনুপ্রেরণার কারণ না হয়ে বিরক্তি উৎপাদন করে। পাঠ্যতালিকার সবগুলি বিষয়ে সমান অনুরক্তি খুব অল্প ছাত্রের মধ্যেই দেখা যায়। কিন্তু যে-কোন সাধারণ ছাত্রের ক্ষেত্রেও পাঠ্য তালিকার অন্ততঃ একটি বিষয়েও সামান্যতম উৎসাহ থাকে। যে ছাত্রটি বরাবর ক্লাসে ইংরেজী, অংকে ফেল করছে সে কিন্তু বাংলায় বেশ ভালই।

কোন মানুষের পরবর্তী জীবনে বাল্যকালের পাঠ্য বিষয়ের স্মৃতি হয়তো পুঙ্খানুপুঙ্খভাবে জাগরূক থাকে না, কিন্তু তাঁর বিশেষ মানস গঠনে যে এককালে এইসব পাঠ্যবস্তু সাহায্য করেছিল সে-কথা অস্বীকার করা যায় না। অবশ্য দুঃখের সংগে আমরা লক্ষ্য করেছি যে আমাদের বিদ্যালয়ের পাঠ্য বিষয়ে এত বহুল পরিমাণে অপাঠ্য বস্তুর সমাবেশ করা হয়ে থাকে যা নিতান্তই পীড়াদায়ক। তাই সত্যিকারের কোন শিক্ষা স্কুল-কলেজের বাইরে এসেই যথার্থভাবে সুরু হয়।

বঙ্কিমচন্দ্রের ছাত্র-জীবনের আলোচনা প্রসঙ্গে আমরা তাঁর পাঠ্যতালিকার মূল্যায়ণ করতে চাই।

সেকালের প্রথামত কুল-পুরোহিত বিশ্বম্ভর ভট্টাচার্যের কাছে পাঁচ বছর বয়সে বঙ্কিমচন্দ্রের হাতে খড়ি হয়। এই 'হাতে খড়ি' ব্যাপারটি শিক্ষারম্ভের একটি আনুষ্ঠানিক ব্যাপার ছাড়া আর কিছু নয়।

তারপর গ্রাম্য পাঠশালায় গুরু মহাশয় রামপ্রাণ সরকারের কাছে বঙ্কিমচন্দ্রের প্রথম পাঠ শুরু হয়। সঞ্জীবচন্দ্রের জীবনী আলোচনাকালে বঙ্কিমচন্দ্র এই শিক্ষা সম্পর্কে যে বিবৃতি দিয়েছেন তা এখানে উল্লেখযোগ্য।

"…সঞ্জীবচন্দ্র হুগলী কলেজে প্রেরিত হইলেন। তিনি কিছু দিন সেখানে অধ্যয়ন করিলে আবার একজন "গুরু মহাশয়" নিযুক্ত হইলেন। আমার ভাগ্যোদয় ক্রমেই এই মহাশয়ের শুভাগমন ; কেন না, আমাকে ক, খ, শিখিতে হইবে, কিন্তু বিপদ অনেক সময়েই সংক্রামক। সঞ্জীবচন্দ্রও রামপ্রাণ সরকারের হস্তে সমর্পিত হইলেন। সৌভাগ্যক্রমে আমরা আট দশ মাসে এই মহাত্মার হস্ত হইতে মুক্তিলাভ করিয়া মেদিনীপুরে গেলাম।"

অবশ্য এই তথ্য বঙ্কিমভ্রাতা পূর্ণচন্দ্র অস্বীকার করেছেন। তাঁর মতে—"বঙ্কিমচন্দ্র কখনও পাঠশালায় পড়েন নাই, আমার জ্ঞানে ত নহে।...তাঁহাকে একজন Private tutor সকালে ও সন্ধ্যার পর পড়াইয়া যাইত।"

( বঙ্কিম প্রসঙ্গ )

এখানে বঙ্কিমচন্দ্রের উক্তিই বিশ্বাসযোগ্য। এবং এ কথাও সত্য যে রামপ্রাণ সরকারের পাঠ বঙ্কিমচন্দ্রকে প্রভাবিত করতে পারেনি।

১৮৪৪ খ্রীষ্টাব্দে বঙ্কিমচন্দ্র পিতাব কর্মস্থান মেদিনীপুরের ইংরাজী স্কুলে ভর্তি হন। তখন সেই স্কুলের হেড্-মাষ্টার ছিলেন এফ. টীড্। ১৮৪৭ খ্রীষ্টাব্দের মাঝামাঝি তিনি ঢাকায় বদলি হলে সিন্‌ক্লেয়ার হেড-মাষ্টার নিযুক্ত হন। পূর্ণচন্দ্র মেদিনীপুরের শিক্ষা সম্বন্ধে লিখেছেন—

"বঙ্কিমচন্দ্র ভাগ্যক্রমে বাল্যকাল হইতে বিদ্যোৎসাহী ও সুশিক্ষিত ব্যক্তিগণের সহবাসেই থাকিতেন। পিতৃদেব তাঁহার অসামান্য প্রতিভা বুঝিতে পারিয়া তাঁহার শিক্ষা সম্বন্ধে বিশেষ যত্নবান্ ও সতর্ক ছিলেন। শৈশবে বঙ্কিমচন্দ্র মেদিনীপুরে শিক্ষা পান। শুনিযাছি, বঙ্কিমচন্দ্র একদিনে বাঙ্গালা বর্ণমালা আয়ত্ত করিয়াছিলেন। মেদিনীপুরে একটি হাই স্কুল ছিল। টিড্ নামে একজন বিলাতী সাহেব উহার হেড্মাষ্টার ছিলেন। · তাঁহার অনুরোধেই অতি শৈশবে ইংবাজী শিক্ষার জন্য পিতৃদেব বঙ্কিমচন্দ্রকে ঐ স্কুলে ভর্তি করিয়া দেন। বৎসবান্তে পবীক্ষার ফলে সাহেব তাঁহাকে ডবল প্রমোশন দিতে চাহিলেন, কিন্তু পিতৃদেবেব আপত্তিতে তাহা ঘটিল না।

মেদিনীপুরের শিক্ষা সম্পর্কে বিস্তারিত বিবরণ জানা না গেলেও বঙ্কিমচন্দ্র পাঠ্যক্রমের প্রথম থেকেই যে কৃতিত্বের পবিচয় দিয়াছেন তার উল্লেখ পাওয়া যায়।

মেদিনীপুব থেকে কাঁটালপাড়ায় চলে আসার জন্য ১৮৪৯ খ্রীষ্টাব্দের ২৩শে অক্টোবর বঙ্কিমচন্দ্র ১১½ বছর বয়সে হুগলী কলেজে ভর্তি হন। তখন এই কলেজ মহম্মদ মহসীনের কলেজ নামেও পরিচিত ছিল। সে-সময়ে ১লা অক্টোবর থেকে ৩০শে সেপ্টেম্বর পর্যন্ত শিক্ষাবর্ষ গণ্য করা হত। তাই বঙ্কিমচন্দ্র এই সময়ে ভর্তি হয়েছিলেন।

"১৮৪৯ খ্রীষ্টাব্দে, অর্থাৎ যে-বৎসর বঙ্কিমচন্দ্র প্রবেশ করেন, হুগলী কলেজের ইংরেজী বিভাগ—কলেজ ও স্কুলে বিভক্ত ছিল। স্কুল বিভাগের উচ্চভাগে ( সিনিয়র ডিবিসনে ) তিনটি শ্রেণী, প্রত্যেক শ্রেণীর দুইটি করিয়া সেকশন

এবং নিম্নভাগে ( জুনিয়র ডিবিসনে ) চারিটি শ্রেণী, প্রথম তিনটি শ্রেণীর দুইটি করিয়া সেকশন ছিল। বঙ্কিমচন্দ্র জুনিয়র ডিভিসনে প্রথম শ্রেণীর "এ" সেকশনে ভর্তি হন। তখন জুনিয়র ও সিনিয়র ডিভিসনের ছাত্রদিগকে মাসিক বেতন যথাক্রমে দুই টাকা ও তিন টাকা দিতে হইত। বলা বাহুল্য, বঙ্কিমচন্দ্র বৈতনিক ছাত্র ছিলেন।" ( সাহিত্যসাধক চরিতমালা )

উপরের উদ্ধৃতিটিতে প্রথম শ্রেণী বলতে চতুর্থ শ্রেণী বুঝতে হবে। এই শ্রেণীর পাঠ্যতালিকা এরূপ ছিল—

| | |
|---|---|
| Literature : | Azimghur Reader<br>2nd Poetical Reader<br>Pinnock's Catechism of English History |
| Grammar : | Lennie's Grammar<br>(to 20th Rule of Syntax)<br>Writing. |
| Arithmetic : | Extraction of the Square Root.<br>Vulgar Fraction. |
| Geography : | Stewart's Geograpy<br>(Europe, Asia and Africa) |
| Bengali : | History of Bengal ( বঙ্গেতিহাস ) 51 pp.<br>Gyanarnub ( জ্ঞানার্ণব ) 95 pp. |

তখন এক একটি সেক্সন এক একজন শিক্ষকেয় অধীন থাকত। তিনি বাংলা ছাড়া সমস্ত বিষয় পড়াতেন। বঙ্কিমচন্দ্রের শ্রেণী শিক্ষক ছিলেন নবীনচন্দ্র দাস। বাৎসরিক পরীক্ষায় 'এ' সেকশনে যে দু'জন ছাত্র সাধারণ পারদর্শিতার পুরস্কার পেয়েছিলেন বঙ্কিমচন্দ্র তাদের মধ্যে অন্যতম।

১৮৫০-৫১ খ্রীষ্টাব্দে বঙ্কিমচন্দ্র তৃতীয় শ্রেণীর 'এ' সেকশনে পড়েন। এ বছরেও বাৎসরিক পরীক্ষায় তিনি সাধারণ পারদর্শিতার পুরস্কার লাভ করেন। এই শ্রেণীর শিক্ষক ছিলেন মহেশচন্দ্র বন্দ্যোপাধ্যায়।

১৮৫১-৫২ খ্রীষ্টাব্দে বঙ্কিমচন্দ্র দ্বিতীয় শ্রেণীর 'এ' সেকসনে ঈশানচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের নিকট পড়েন। এই শ্রেণীতে তিনি কোন পুরস্কার পাননি।

১৮৫২ খ্রীষ্টাব্দের অক্টোবর মাস থেকে বঙ্কিমচন্দ্র প্রথম শ্রেণীর 'বি' সেকশনে পড়েন। এই শ্রেণীতে বঙ্কিমচন্দ্রের শিক্ষক ছিলেন :—

Head Master. J. Graves- B.A : Literature and History.

Second Master. W. Brenand .: Mathematics and Geography.

১৮৫৩ খ্রীষ্টাব্দের মার্চ মাসে ব্রেন্নাণ্ড সাহেব ঢাকায় বদলি হয়ে যান, তাঁর জায়গায় D. Foggo, B.A. আসেন প্রায় এক বছর পরে (১৮৷২৷৫৪)। এই সময় ঈশানচন্দ্র বন্দ্যোপাধ্যায় ও ক্লারমণ্ট সাহেব ব্রেন্নাণ্ড-এর কাজ ভাগ করে নেন। ১৮৫৩ খ্রীষ্টাব্দের নবেম্বর মাসে ঈশানবাবু বদলি হলে তাঁর জায়গায় J. G. Beanland সাহেব আসেন। বঙ্কিমচন্দ্র উপরোক্ত ব্যক্তিদের কাছে অঙ্ক ও ভূগোল শিক্ষা করেন।

তখন ছাত্রদের জুনিয়র ও সিনিয়র বৃত্তি পরীক্ষা দিতে হত। ১৮৫৩ খ্রীষ্টাব্দের জুনিয়র স্কলারশিপ পরীক্ষা অনুষ্ঠিত হয় ১৮৫৪ খ্রীষ্টাব্দের এপ্রিল মাসে। এই পরীক্ষার পাঠ্য তালিকা ছিল এরূপ—

Prose : Selections from Goldsmith's Essays, Cal. Ed.
Poetry : Selections from Pope, Prior and Akenside Poetical Reader No, III pt. II (last ed.)
History : Keightley's History of England, Vol. I
Grammar : Crombie, Part II
Geography and Map Drawing.
Mathematics : Euclid Books VI and XI
Algebra to the end of simple Equations Arithmetic.

Bengali : বেতালপঞ্চবিংশতি (2nd Ed.)
Bengali Grammar.

পরীক্ষা ৫ মাস পিছিয়ে যাওয়ায় এ বছর নিম্নলিখিত অতিরিক্ত পাঠ (Supplementary) নির্দিষ্ট হয়।

Prose : Moral Tates, Encyclopaedia Bengalensis No. X
Poetry : Poetical Reader Part I, No. III (Cal. Ed.)
Crombie's Etymolegy & Syntax, Part I

Bengali : 'তত্ত্ববোধিনী পত্রিকা' (১৭৭৪ শকাব্দা, ১০৫—১১৬ সংখ্যা)

জুনিয়র বৃত্তি পরীক্ষা তখন বিভিন্ন স্কুলে আলাদাভাবে নেওয়া হত। হুগলী কলেজ ও তার অধীনস্থ স্কুলের মোট ৭৩ জন পরীক্ষার্থী সেবার পরীক্ষা দেয়। তারমধ্যে বঙ্কিমচন্দ্র শীর্ষস্থান অধিকার করেন। মোট ৭টি বিষয়ের মধ্যে ছটি

বিষয়েই তিনি প্রথম স্থান অধিকার করেন, কেবল অনুবাদে তাঁর স্থান দ্বিতীয়। বঙ্কিমচন্দ্রের বৃত্তি পরীক্ষায় প্রাপ্ত নম্বর—

| ব্যাকরণ | ইতিহাস | গণিত | ভুগোল | সাহিত্য | অনুবাদ | মৌখিক পরীক্ষা | মোট |
|---|---|---|---|---|---|---|---|
| ৪৫ | ৪১ | ৩০ | ৪৬ | ৪০ | ৩৪'৫ | ৩৯ | ২৭৫'৫ |

জুনিয়র স্কলারশিপ পরীক্ষায় মাসিক ৮'০০ টাকা বৃত্তি পেয়ে বঙ্কিমচন্দ্র কলেজ বিভাগের চতুর্থ শ্রেণীতে ওঠেন। এই শ্রেণীর পাঠ্য-তালিকা ছিল।—

English : Addison, ( pp. 1—382 ) as far as No, 265.
Pope. as contained in Richardson's Selections.

Moral Philosophy : Abercrombie's Moral Feelings.

History : Keightley's Hist. of England. Vol. II.

Physical Geography : Hughes' Physical Geography, pp. 1—99.

Mathematics : Euclid I-VI & XI ( up to 21st proposition ) Algebra and Plan Trigonometry. Surveying and Plan Drawing.

Bengali : নির্দিষ্ট পুস্তক কোন শ্রেণীতে ছিল না। কেবল Translation ও Grammar.

এই শ্রেণীতে বঙ্কিমচন্দ্রের শিক্ষক ছিলেন—

Literature : Principal J. Kerr, M.A. ( সপ্তাহে ২ দিন )
J. Graves, B.A. ( Hd. Master )

History : J. Graves.

Mathematics : R. Thwaytes, B.A., ও D. Foggo, B.A.
E. Lodge, B.A. ( succeeded Foggo from 8. 12. 54 )

১৮৫৫ খ্রীষ্টাব্দের এপ্রিল মাসে এই শ্রেণীর পরীক্ষায় বঙ্কিমচন্দ্র শীর্ষস্থান অধিকার করে পুনরায় ৮'০০ টাকা করে বৃত্তি পাবার অধিকারী হন। এই পরীক্ষায় বঙ্কিমচন্দ্রের ফলাফল এরূপ :—

Literature Paper ( 70 )—39 ; Moral Philosophy and Political Economy ( 60 )—43 ; History ( 70 )—56½ ; Pure Mathematics ( 100 )—49'5 ; Mixed Mathematics ( 100 )—34 ; English Essay ( 50 )—30 ; Translation ( 50 )—24 ; Total ( 500 )—276.

তৃতীয় শ্রেণীতে বঙ্কিমচন্দ্র কার সাহেবের কাছে Literature, থোয়েটস এর কাছে—Physics and Mathematics এবং গ্রেভ্স এর কাছে History পড়েন। লজ সাহেব বদ্‌লী হয়ে গেলে ১০-১-৫৬ তারিখে ঈশানচন্দ্র বন্দ্যোপাধ্যায় পুনর্নিযুক্ত হয়ে আসেন, তিনি পড়ান Sheodler's Book of Nature.

১৮৫৬ খ্রীষ্টাব্দের এপ্রিল মাসে এই শ্রেণী থেকে যে ১৩ জন সিনিয়র বৃত্তি পরীক্ষা দেন, তারমধ্যে একমাত্র বঙ্কিমচন্দ্রই হুগলী কলেজ থেকে সেই বছর "Highest proficiency in all the subject" দেখিয়ে দু'বছরের জন্য মাসিক ২০'০০ টাকা বৃত্তি লাভ করে দ্বিতীয় শ্রেণীতে উত্তীর্ণ হন। এই পরীক্ষার ফলাফল এরূপ :—

Literature—55, History—82, Mathematics—67 5, Naturl Pnilosophy—74'3, Translation—76, Total—854 8।

বঙ্কিমচন্দ্র গ্রীষ্মের ছুটির পর একমাস দ্বিতীয় শ্রেণীতে পড়ে ১৮৫৬ খ্রীষ্টাব্দের ২৮শে জুন ট্রান্‌সফারের জন্য দরখাস্ত করেন। দরখাস্ত প্রেরণকালে তদানীন্তন অস্থায়ী অধ্যক্ষ মন্তব্য করেন—"Bankim Chunder is a youth of good character and acquirements."

১২ জুলাই বঙ্কিমচন্দ্র হুগলী কলেজ ত্যাগ করে আইন পড়বার জন্য কলকাতায় এসে প্রেসিডেন্সী কলেজে ভর্তি হন। বৃত্তির টাকা থেকেই আইন বিভাগের ১৩ ২৫ করে বেতন ও নগদ ২'০০ টাকা করে tution fee দেবার ব্যবস্থা হয়।

১৮৫৭ খ্রীষ্টাব্দে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের এন্ট্রান্স পরীক্ষা প্রবর্তিত হলে বঙ্কিমচন্দ্র প্রেসিডেন্সী কলেজ থেকে পরীক্ষা দেন। সেবার মোট ২৪৪ জন ছাত্র পরীক্ষা দেন, তার মধ্যে ১১৫ জন প্রথম বিভাগে ও ৪০ জন দ্বিতীয় বিভাগে উত্তীর্ণ হন। তখন তৃতীয় শ্রেণী ছিল না। সর্বসমেত অর্ধেকের বেশি নম্বর পেলে প্রথম বিভাগ হত। বঙ্কিমচন্দ্র প্রথম বিভাগে পাশ করেন।

এই শ্রেণীর বাংলা পাঠ্য ছিল—কৃত্তিবাসী রামায়ণ ও মহারাজ কৃষ্ণচন্দ্র রায়স্য চরিত্রং।

পরীক্ষার বিষয় এবং পরীক্ষক ছিলেন—

English, Greek and Latin G. Smith. Esq., Principal.
Devoton College.

Sanscrit, Bengali and Hindee The Revd. K. M. Banerjee,
Professor, Bishop's College.

History and Geography E. B. Cowell, Esq., M. A.
Professor, Presidency College.

Mathemetice and Natural Philosophy W. Masters, Esq.,
Professor, Metropoliton College.

প্রেসিডেন্সী কলেজে আইন পড়াকালেই পরের বছর বঙ্কিমচন্দ্র কলিকাতা বিশ্ববিদ্যালয়ের প্রবর্তিত প্রথম বি. এ. পরীক্ষায় বসেন। ১৮৫৮ খ্রীষ্টাব্দের এপ্রিল মাসের গোড়ার দিকে এই পরীক্ষা হয়। ১০ জন ছাত্র এই পরীক্ষা দেন। কিন্তু কেবলমাত্র দু'জন – বঙ্কিমচন্দ্র ও যদুনাথ বসু, দ্বিতীয় বিভাগে উত্তীর্ণ হন। বঙ্কিমচন্দ্র প্রথম হন।

বঙ্কিমচন্দ্র ও যদুনাথ ছ'টি বিষয়ের মধ্যে ৫টিতে পাশ করেন, কিন্তু ৬ষ্ঠ বিষয়টিতে অনধিক ৭ নম্বর কম পেয়ে ফেল করেন। ১৮৫৮ খ্রীষ্টাব্দের ২৪শে এপ্রিল কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সিণ্ডিকেটের অধিবেশনে ৭ নম্বর গ্রেস দিয়ে পাশ করাবার প্রস্তাব গৃহীত হয়।

"Minutes of the Syndicate, for the year 1858, 24th April.

8. Read a letter from the University Board of Examiners in Arts, stating that of the 13 candidates for the degree of B. A., three had been absent during the whole, or a portion of the Examination, and that of the others, all had failed.

Read also a letter from the like Board, recommending, that, two candidates, viz. Bunkim Chunder Chatterjee and Judoonath Bose who had passed creditably in five of the six subjects, and had failed by not more than seven marks in the sixth, might, as a special act of grace, be allowed to have their degrees, being placed in the second division, it being clearly understood, that such favour should, in no case, be regarded as a precedent in future years.

RESOLVED :—That the two candidates mentioned, be admitted to the degree of B.A ( University of Calcutta, Minutes for the year 1858. pp. 18—19 )

বি. এ. পরীক্ষায় অবশ্যপাঠ্য ইংরাজীতে ছিল—

সেক্সপীয়রের Macbeth, ড্রাইডেনের Cymon and Iphigenia, অ্যাডিসনের Essays প্রভৃতি।

বাংলায় পাঠ্য ছিল—মহাভারত ( প্রথম তিন পর্ব ), বত্রিশ সিংহাসন ও পুরুষ পরীক্ষা।

বি. এ. পরীক্ষার বাংলা প্রশ্নপত্র এখানে দেওয়া হল ঃ—

Examination Papers 1858. Bechelor of Arts
Tuesday. April 6th Morning 10 to $1\frac{1}{2}$. Bengali
Examiner,—Pundit Eshwar chandra Bidyasagar.
Mahabbharat

মুনি বলে মহাশয়, শুন শ্রীজনমেজয়, হেন মতে নিবসে পাণ্ডব।
একদিন আচম্বিত, শ্রীনারদ উপনীত সর্বত্র গমন মনোজব॥
জ্ঞেয় জ্ঞান যোগ যুজ্য অমর অসুর পূজ্য, চতুর্বেদ জিহ্বাগ্রেতে বৈসে।
ব্রহ্মার অঙ্গেতে জন্ম, বিজ্ঞ যত ব্রহ্ম কর্ম, ব্রহ্মাণ্ড সৃজেন অনায়াসে॥
পরমার্থ অনুবন্ধি, বিজ্ঞেয় বিগ্রহ সন্ধি, কলহ গায়নে বড প্রীত।
শিরেতে পিঙ্গল জটা, ললাটে পিঙ্গল ফোঁটা, শ্রবণে কুণ্ডল উল্লাসিত॥
মুখে হরি নাম স্রবে, ভুজস্থ বীণার রবে, গতি মন্দ যেমন মাতঙ্গ।
বারিজ নয়ন যুগে, বহে বারি যেন মেঘে, পুলকে কদম্ব পুষ্প অঙ্গ॥
শরদিন্দু মুখাম্বুজ, আজানুলম্বিত ভুজ, প্রজ্বল অনল দীপ্তকায়।
পরিধান কৃষ্ণাজিন, সঙ্গে মুনি কত জন, উপনীত পাণ্ডব সভায়॥
দেখিয়া নারদ ঋষি, যে ছিল সভায় বসি, সম্ভ্রমে উঠিল ততক্ষণে।
আস্তে ব্যস্তে ধর্মসুত, সহোদরগণ যুত, প্রণাম করেন সে চরণে॥
সুগন্ধ উদক দিয়া, পদযুগ পাখালিয়া, বসিতে দিলেন সিংহাসন।
যথা শিষ্ট ব্যবহার, পাদ্য অর্ঘ্য দিয়া তাঁর, ভক্তিভাবে করেন পূজন॥
তবে মুনি স্নেহবশে, জিজ্ঞাসেন মৃদুভাষে, কহ রাজা ভদ্র আপনার।
কুলের কৌলিক কর্ম, ধন উপার্জন ধর্ম, নির্বিঘ্নেতে হয় কি তোমার॥
সাধু বিজ্ঞ যত জন, অনুরক্ত মন্ত্রিগণ, এ সবার রাখ কি বচন।
একক অনেক সহ, বিচার কি না করহ, কার্য্যে না কি রাখ মুখ্যগণ॥
ভক্ষ্য দ্রব্য যথাযথ, ন্যায় মূলে কিন কত, না রাখত দ্বিজের দক্ষিণা।
তব অনুরক্ত যত, ভয়ে কি শরণাগত, দুঃখত না পায় কোন জনা॥
বিজ্ঞ যোগ্য পুরোহিত দৈবজ্ঞ জ্যোতিষবিত, আছে কি বন্দক বিনোদক।
অনাথ অতিথি লোকে, আগুন ব্রাহ্মণ মুখে, সদা দেহ ঘৃত অন্নোদক॥
রাজ্যের যতেক রাজা, পায় যথোচিত পূজা সবে অনুগতত তোমার।
ধান্য ধন বহুমত, উদক আয়ুধ যত, পূর্ণ করিয়াছত ভাণ্ডার॥
প্রাতঃকালে নিদ্রাবেশ, বৈকালেতে ক্রীড়ারস, আলস্য ইন্দ্রিয় নিবারণ।
ধর্ম কর্মে ধন ব্যয়, কর নিত্য উপচয়, পুত্রবৎ পাল প্রজাগণ॥

Answer the following questions :—

1. সর্বত্র গমন মনোজব—এ স্থলে মনোজব পদের অর্থ কি? এই পদে সমাস আছে কি না? যদি থাকে সে সমাসের নাম কি? যে দুই শব্দে সমাস হইয়াছে উহাদিগের পৃথক পৃথক অর্থ লিখ।

2. বিজ্ঞ যত ব্রহ্ম কর্ম—ইহার অর্থ স্পষ্ট করিয়া লিখ।

3. পরমার্থ অনুবন্ধি, বিজ্ঞেয় বিগ্রহ সন্ধি, কলহ গায়নে বড় প্রীত—এই শ্লোকার্ধের অর্থ কি?

4. বারিজ নয়ন যুগে, বহে বারি যেন মেঘে, পুলকে কদম্ব পুষ্প অঙ্গ—বারিজ নয়ন যুগে এই স্থলে বারিজ শব্দের অর্থ কি? এই শব্দে ঐ অর্থ বুঝায় কেন? আর এই শব্দের সহিত নয়ন শব্দের কিরূপে অন্বয় হইবেক? নারদের নয়ন যুগে কি কারণে বারি বহিতেছে? পুলকে কদম্ব পুষ্প অঙ্গ—ইহার অর্থ ও তাৎপর্য কি?

5. শরদিন্দু মুখাম্বুজ, আজানুলম্বিত ভুজ, প্রজ্বল অনল দীপ্তকায়—এই শ্লোকার্ধের অর্থ লিখ, কোন স্থলে কি সমাস আছে বল? এবং যে কয়েকটী শব্দ আছে পৃথক পৃথক লিখিয়া প্রত্যেকের অর্থ লিখ।

6. পরিধান কৃষ্ণাজিন—কৃষ্ণাজিন পদের অর্থ কি? এক শব্দ কি দুই শব্দ? যদি দুই শব্দ হয় তবে পৃথক করিয়া লিখ, আর এই দুই শব্দে কি সমাস আছে, এবং সমাস হইয়া দুই শব্দের কি অবয়ব পরিবর্ত হইয়াছে বল?

7. দেখিয়া নারদ ঋষি, যে ছিল সভায় বসি, সম্ভ্রমে উঠিল ততক্ষণে—এই স্থলে ঋষি পদে কোন কারক আছে বল? উঠিল ক্রিয়ার কর্তা কে? ততক্ষণে এই পদের অর্থ কি?

8. আস্তে ব্যস্তে ধর্মসুত, সহোদরগণ যুত—ধর্মসুত শব্দে কোন ব্যক্তিকে বুঝাইতেছে? এই শব্দে ঐ ব্যক্তিকে বুঝায় কেন?

9. সুগন্ধি উদক দিয়া—এ স্থলে 'দিয়া' ক্রিয়াপদ কি না?

10. যথা শিষ্ট ব্যবহার—এই অংশের অর্থ কি?

11. কার্যে না কি রাখ মুখ্যগণ – ইহার অর্থ লিখ।

12. তব অনুরক্ত যত, ভয়ে কি শরণাগত—ইহার অর্থ কি? আর শরণাগত পদে কি সমাস হইয়াছে বল? এবং এই দুই শব্দের পৃথক পৃথক অর্থ লিখ।

13. বিজ্ঞ যোগ্য পুরোহিত, দৈবজ্ঞ জ্যোতিষবিত, আছে কি বন্দক বিনোদক—দৈবজ্ঞ, বন্দক ও বিনোদক শব্দের অর্থ স্পষ্ট করিয়া লিখ।

14. অনাথ অতিথি লোকে, আগুন ব্রাহ্মণ মুখে, সদা দেহ ঘৃত অন্নোদক—এই শ্লোকার্দ্ধের অর্থ কি ?

15. প্রাতঃকালে নিদ্রাবেশ—ইত্যাদি এই শ্লোকের অর্থ লিখ।

Pooroosh Parikhya.

গোদাবরী নদী তীরে বিশালা নামে এক নগরী তাহাতে সমুদ্রসেন নামে এক রাজা ছিলেন। তাঁহার পুত্র চন্দ্রসেন নামা তিনি অত্যন্ত সরল হৃদয়। তাঁহাকে দেখিয়া সেই নগরবাসী কোন বঞ্চক বণিক্ রাজপুত্রের ধনাপহরণে চিন্তা করিল। তাহা পণ্ডিতেরা কহিয়াছেন, যেমত মৃগ সকল ব্যাঘ্রের ভক্ষণীয় হয়, এবং সর্পেরা গরুড়ের ভক্ষ্য হয়, এবং অন্য পক্ষিগণ সাঁচান পক্ষির ভক্ষ্য হয় ; সেই প্রকার সাধু লোক কুলোকের ভক্ষণীয় হয়। অতএব বণিক্ বিবেচনা করিল যে এই রাজকুমার অতি সুপ্রকৃতি ইহার ধন আমার সুখগ্রাহ্য হইবে, সেই কারণ ইহার উপাসনা করি। পরে বণিক সেই রাজপুত্রের সেবা করিতে লাগিল। তিন্তিড়ী ফলের ন্যায় দুর্জনের প্রকৃতি প্রথম সুরসা পরিণামে বিরসা হয়। বণিক্ সেই প্রকৃতি দ্বারা সেবা করত নানোপসনাতে রাজকুমারকে বশীভূত করিল।

Answer the following questions :—

1. সাধুলোক কুলোকের ভক্ষণীয় হয়,—ইহার অর্থ ও তাৎপর্য কি ?

2. ইহার ধন আমার সুখগ্রাহ্য হইবে—এ স্থলে সুখগ্রাহ্য শব্দের অর্থ কি বল ?

3. তিন্তিড়ী ফলের ন্যায় দুর্জনের প্রকৃতি প্রথম সুরসা পরিণামে বিরসা হয়—ইহার অর্থ ও তাৎপর্য লিখ।

Tuesday. April 6th Afternoon 2 to $5\frac{1}{2}$. Bengali
Examiner,—Pundit Eshwar chandra Bidyasagar.

Translate the following passage into English :—

এক দিবস মাধব্য, প্রভাতে গাত্রোত্থান করিয়া, যৎপরোনাস্তি বিরক্ত হইয়া মনে মনে কহিতে লাগিলেন, এই মৃগয়াশীল রাজার সহচর হইয়া আমার প্রাণ গেল। প্রতিদিন প্রাতঃকালে মৃগয়ায় যাইতে হয়, এবং এই মৃগ, ঐ বরাহ, এই শার্দ্দূল, এই করিয়া মধ্যাহ্ন কাল পর্যন্ত বনে বনে ভ্রমণ করিতে হয়। গ্রীষ্মকালে পল্বল ও নদনদী সকল শুষ্ক প্রায় হইয়া আইসে ; যে অল্প প্রমাণ জল

থাকে, তাহাও বৃক্ষের গলিত পত্র সকল অনবরত পতিত হওয়াতে অত্যন্ত কটু ও কষায় হইয়া উঠে। পিপাসা পাইলে সেই বিরস বারি পান করিতে হয়। আহারের সময় নিয়মিত নাই; প্রতিদিন অনিয়ত সময়েই আহার করিতে হয়। আহার সামগ্রীর মধ্যে শূল্য মাংসই অধিকাংশ, তাহাও প্রত্যহ সুচারুরূপ পাক করা হয় না। আর প্রাতঃকাল অবধি মধ্যাহ্নকাল পর্যন্ত অশ্ব পৃষ্ঠে পরিভ্রমণ করিয়া সর্ব শরীর বেদনায় এরূপ অভিভূত হইয়া থাকে, যে রাত্রিতেও সুখে নিদ্রা যাইতে পারি না। রাত্রি শেষে নিদ্রার আবেশ হয়; কিন্তু ব্যাধগণের বন গমন কোলাহলে অতি প্রত্যূষেই নিদ্রাভঙ্গ হইয়া যায়; অবায় যে এই সকল ক্লেশের অবসান হইবেক তাহারও সম্ভাবনা দেখিতেছি না। সে দিবস আমরা পশ্চাৎ পড়িলে, একাকী এক মৃগের অনুসরণক্রমে তপোবনে প্রবিষ্ট হইয়া, আমাদের দুর্ভাগ্যক্রমে শকুন্তলা নাম্নী এক তাপস কন্যা নিরীক্ষণ করিয়াছেন। তাহাকে দেখিয়া অবধি আর নগর গমনের কথাও মুখে আনেন না। এই ভাবিতে ভাবিতেই রাত্রি প্রভাত হইয়া গেল, একবারও চক্ষু মুদি নাই।

Translate the following passage into Bengali :—

"Having resided at Agra till there was no more to be learned, I travelled into Persia, where I saw many remains of ancient magnificence, and observed many new accommodations of life. The Persians are a nation eminently social, and their assemblies afforded me daily opportunities of remarking characters and manner, and of tracing human nature through all its variations. From Persia, I travelled through Syria, and for three years resided in Palestine, where I conversed with great numbers of the Northern and Western nations of Europe; the nations which are now in possession of all power and all knowledge, whose armies are irresistable, and whose fleets command the remotest parts of the globe. When I compared these men with the natives of our own kingdom, and these that surround us, they appeared almost another order of beings. In their countries it is difficult to wish for any thing that may not be obtained; a thousand arts, of which never heard, are continually labouring for their convenience and pleasure; and whatever their own climate has denied them, is supplied by their commerce."

( আশুতোষ ভট্টাচার্য ও অসিতকুমার বন্দ্যোপাধ্যায় সম্পাদিত আধুনিক ভারতীয় ভাষাবিভাগের সুবর্ণ জয়ন্তী স্মারক গ্রন্থ 'সুবর্ণলেখা' থেকে পুনর্মুদ্রিত )

বি. এ. পরীক্ষায় নিম্নলিখিত ব্যক্তিগণ পাশে উল্লিখিত বিষয়ের পরীক্ষক ছিলেন।—

| | |
|---|---|
| English, Greek and Latin | W. Grapel, Esq., M. A., Presidency College. |
| Sanskrit, Bengali, Hindee and Orya | Pundit Iswarchandra Bidyasagar, Principal, Sanskrit College. |
| History and Geography | F. B. Cowell, Esq , M. A , Professor, Free Church Institution. |
| Mathematics and Natural Philosophy | The Revd. T. Smith, Professor, Free Church Institution. |
| Natural History and Physical Sciences | H. S. Smith, Esq., B. A., Professor, Civil Engineering College. |
| Mental and Moral Sciences | The Revd. A. Duff. D. D. |

১১ই ডিসেম্বর ১৮৫৮ তারিখের সিণ্ডিকেটের অধিবেশনে ভাইস চ্যান্সেলরের অভিভাষণ পাঠের পর, প্রেসিডেন্সী কলেজের অধ্যক্ষ বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় ও যদুনাথ বসুকে সর্বসমক্ষে উপস্থিত করেন এবং উভয়কে উপাধি প্রদত্ত হয়।

বি. এ. পাশ করার পর প্রেসিডেন্সী কলেজে ১৮৫৮ খ্রীষ্টাব্দের ৭ই আগস্ট পর্যন্ত বঙ্কিমচন্দ্র তৃতীয় বার্ষিক শ্রেণীর আইনের ছাত্ররূপে হাজির ছিলেন। তারপর তিনি চাকুরী নিয়ে চলে যান। চাকুরী কর'কালীন ১৮৬৯ খ্রীষ্টাব্দের জানুয়ারী মাসে বঙ্কিমচন্দ্র বি. এল. পরীক্ষা দেন। এই পরীক্ষায় তিনি প্রথম বিভাগে তৃতীয় স্থান অধিকার করেন। এই পরীক্ষায় পরীক্ষক ছিলেন—

| | |
|---|---|
| Jurisprudence | Mr. C. J. Wilkinson. |
| Personal Rights and Status | Do. |
| The Law of Contracts | Do. |
| Rights and Property | Mr. W. Jardine, M. A., LL. M. |
| Proceedure and Evidence | Do. |
| Criminal Law | Do. |

বঙ্কিমচন্দ্র ইংরাজ প্রবর্তিত শিক্ষায় আবহাওয়ায় মানুষ হয়েছিলেন। এই শিক্ষা তাঁকে ইংরাজীয়ানায় উদ্বুদ্ধ করতে পারেনি। অবশ্য তিনি বিভিন্ন পরীক্ষায় যথেষ্ট মেধা ও কৃতিত্বের পরিচয় দিয়েছেন।

বঙ্কিমচন্দ্র ইংরাজী শিক্ষার মোহ প্রথমে অবশ্য উপেক্ষা করতে পারেন নি। তাই 'Rajmohan's wife' নামক উপন্যাস রচনা করে খ্যাতি লাভ করার চেষ্টা করেছিলেন।

তবে বাল্যকাল থেকেই বাংলা কবিতা রচনা ও ঈশ্বরচন্দ্র গুপ্তের 'সংবাদ-প্রভাকরে' তার প্রকাশ বাঙ্গালা চর্চার ধারাটিকে সজীব রেখেছিল। 'ললিতা তথা মানস' কাব্যও এই বাংলাচর্চারই ফল।

"সাহিত্য-সম্রাট বঙ্কিমচন্দ্রের বাংলাসাহিত্যে হাতেখড়ি যাঁহাদের হস্তে হইযাছিল, তাঁহাদের নাম পৃথক্‌ভাবে উল্লেখযোগ্য। তাঁহার পঠদ্দশায় হুগলী কলেজের ছয়জন পণ্ডিত বাংলার অধ্যাপনা করিতেন, তন্মধ্যে সুপারিণ্টেণ্ডিং পণ্ডিত অভয়াচরণ তর্কপঞ্চানন কেবল কলেজ বিভাগে পড়াইতেন। বাকি পাঁচজনের মধ্যে দুইজন—গোবিন্দচন্দ্র শিরোমণি ও ভগবচ্চন্দ্র রায় বিশারদ সিনিয়র ডিভিসনে এবং তিন জন জুনিয়র ডিভিসনে পড়াইতেন। বঙ্কিমচন্দ্র নিম্নতম পণ্ডিত গোবিন্দচন্দ্র গুপ্ত বিশারদ ও গোপালচন্দ্র বিদ্যানিধি, এই দুই-জনের নিকট পড়েন নাই। তাঁহার প্রথম শিক্ষক ছিলেন কাশীনাথ তর্কভূষণ। জুনিয়র ডিভিসনে প্রথম শ্রেণীর বাংলা পাঠ্যপুস্তক—বঙ্গেতিহাস ও জ্ঞানার্ণব।"

"সিনিয়র ডিবিসনে উন্নীত হইয়া বঙ্কিমচন্দ্র প্রথমতঃ ভগবচ্চন্দ্র রায় বিশারদের নিকট পড়েন। ইতি একজন প্রথিতনামা ব্যক্তি। ১৮৪০ খ্রীষ্টাব্দে রচিত ইঁহার 'সুখবোধ' বাংলা ব্যাকরণ দেশের সর্বত্র পঠিত হইত।

"সিনিয়র ডিবিসন, তৃতীয় শ্রেণীর 'এ' সেক্‌শনের বাংলা পাঠ্যগ্রন্থ মাত্র একখানি—মৃত্যুঞ্জয় বিদ্যালঙ্কারের 'প্রবোধচন্দ্রিকা' অনুবাদ-রচনাদির উপরই বিশেষ জোর ছিল। দ্বিতীয় শ্রেণীতে অনুবাদ ও রচনা ছাড়া পৃথক্ পাঠ্য-পুস্তক মোটেই ছিল না।

"প্রথম শ্রেণীতে দীর্ঘ দেড় বৎসরকাল বঙ্কিমচন্দ্র গোবিন্দচন্দ্র শিরোমণির নিকট পড়েন। ইনি কুমারহট্ট নিবাসী গঙ্গাধর তর্কবাগীশের পুত্র। এই শ্রেণীর পাঠ্য ছিল—'বেতালপঞ্চবিংশতি' (২য় সং) ও 'তত্ত্ববোধিনী পত্রিকা' (১৭৭৪ শকাব্দা)।"

"সুপারিন্টেণ্ডিং পণ্ডিত অভয়াচরণ তর্কপঞ্চানন অবসর গ্রহণের পূর্বেই ৪ঠা নবেম্বর ১৮৫৪ তারিখে (৫৯-৬০ বৎসর বয়সে) হঠাৎ মৃত্যুমুখে পতিত হন—তাঁহার নিয়োগ তারিখ ছিল ২০-৮-৩৬। বঙ্কিমচন্দ্র কলেজে উঠিয়া তাঁহার নিকট পাঁচ মাস পড়িয়াছিলেন। তাঁহার মৃত্যুর পর তৎস্থলে ২৫-১-৫৫ হইতে গোবিন্দচন্দ্র শিরোমণি মহাশয়ই নিযুক্ত হন। সুতরাং বঙ্কিমচন্দ্রের হুগলীর শিক্ষকদের মধ্যে শিরোমণির সংস্পর্শই দীর্ঘতম (অন্যূন তিন বৎসর) হইয়াছিল।"

"পরিশেষে উল্লেখ করা আবশ্যক যে, তৎকালে সংস্কৃত কলেজ ব্যতীত অন্য বিদ্যালয়ে সংস্কৃত শিক্ষার ব্যবস্থা ছিল না। বঙ্কিমচন্দ্র কলেজে কোথাও সংস্কৃত পড়েন নাই—ভাটপাড়ার পণ্ডিতদের সাহায্যে বাড়ীতেই সংস্কৃত পড়িয়া ব্যুৎপন্ন হন।" (সাহিত্যসাধক চরিতমালা—২য় খণ্ড)।

ছাত্রজীবনেই নয়, ভবিষ্যৎ জীবনেও বঙ্কিমচন্দ্র প্রচুর পড়াশোনা করতেন। দেশী ও বিদেশী কাব্য-সাহিত্য পাঠ, ইতিহাসগ্রন্থ ও বিভিন্ন শ্রেণীর গ্রন্থ পাঠে বঙ্কিমচন্দ্রের জ্ঞানস্পৃহা তৃপ্ত হত। হরপ্রসাদ শাস্ত্রী তাঁর স্মৃতিচারণে বঙ্কিমচন্দ্রের পড়াশোনার কিঞ্চিৎ ইঙ্গিত দান করেছেন—

"কাব্যে উপর বঙ্কিমবাবুর খুব ঝোঁক ছিল। তিনি কলেজ হইতে বাহির হইয়া ভাটপাডার শ্রীরাম শিরোমণি মহাশয়ের নিকট রঘুবংশ, কুমারসম্ভব, মেঘদূত, শকুন্তলা পড়িয়াছিলেন।......সেকালে লোকে যে সকল ইংরাজি কাব্য পড়িত, সে সকলই বঙ্কিমবাবুর পড়া ছিল। বাঙ্গালায় তিনি কীর্তনের বড় অনুরাগী ছিলেন। একবার শুনিয়াছি কীর্তনওয়ালাকে পেলা দিতে দিতে তিনি বঙ্গদর্শনের তহবিল খালি করিয়া দিয়াছিলেন। গানের উপর তাঁহার বেশ ঝোঁক ছিল।......কাব্যের চেয়েও ইতিহাসেই তাঁর বেশি সখ ছিল। ইউরোপের ইতিহাস তিনি খুব পড়িয়াছিলেন। তিনি সর্বদাই ফ্লরেন্সের মেডিচিদের কথা কহিতেন। "রিনাইসেন্স (Renissance) ইতিহাস তিনি খুব আয়ত্ত করিয়াছিলেন এবং সেই পথ ধরিয়া বাঙ্গালারও আবার যাহাতে নবজীবন সঞ্চার হয়, তাহার জন্য তিনি বিশেষ আগ্রহ প্রকাশ করিতেন।"

(বঙ্কিমচন্দ্র কাঁটালপাড়ায়: শ্রীহরপ্রসাদ শাস্ত্রী)

———

## ॥ চার ॥

## বঙ্কিম-উপন্যাসে সমসাময়িক দেশ-কাল ও ঘটনার প্রভাব

দেশ ও কালচেতনা আধুনিকতার একটি অন্যতম বৈশিষ্ট্য। বর্তমানে কোন লেখকই সমসাময়িক দেশ ও কালের প্রভাবকে অস্বীকার করতে পারেন না। দেশ ও কাল যেমন চিন্তাশীল ব্যক্তিব চবিত্রগঠনে সাহায্য করে, তেমনি চিন্তাবিদরাও দেশ ও কালেব পটভূমিতে নিজেদের প্রভাব বিস্তার করেন। বঙ্কিমচন্দ্রও ছিলেন একজন সচেতন শিল্পী। তাঁর শিল্পচেতনা শুধুমাত্র সৌন্দর্য সৃষ্টিতেই শেষ হয়নি, তিনি সাহিত্যের মাধ্যমে সমাজসংস্কার ও উদ্দেশ্য প্রতিপাদনেরও চেষ্টা কবেছিলেন। তাই তাঁর সাহিত্যকলায় সমসাময়িক দেশ-কাল ও ঘটনার পভাব অনুসন্ধান করা অসঙ্গত হবে না।

১৮৩৮ খ্রীষ্টাব্দে থেকে ১৮৯৪ খ্রীষ্টাব্দ পর্যন্ত বঙ্কিমচন্দ্রের জীবৎকাল। এই সময়ের মধ্যে বাংলাদেশের ইতিহাস-সংস্কৃতি ও সাহিত্যের পটভূমিকাটি নির্দেশ ক'রে নিলে বঙ্কিমের মানসিকতাটিকে বোঝার সুবিধা হয়। কিন্তু বঙ্কিমমানস গঠনে কেবলমাত্র তাঁর জন্ম তারিখ নয়, তার পূর্বকালের অনুস্মৃতিও লক্ষ্য করার বিষয়। তাই আমরা অষ্টাদশ শতাব্দীর মধ্যভাগ থেকে বঙ্কিমচন্দ্রের মৃত্যুকাল পর্যন্ত—'ইতিহাস সংস্কৃতি-সাহিত্যের কালপঞ্জী'টি ডঃ অসিককুমাব বন্দ্যোপাধ্যায়ের "আধুনিক বাংলাসাহিত্যের সংক্ষিপ্ত ইতিবৃত্ত" থেকে উদ্ধৃত করে দিলাম।

১৭৪৩—পর্তুগীজ মিশনারীদের বাংলা গদ্যের অনুশীলন; মানোএল-দা-আসুম্পসাঁও প্রণীত (১) 'কৃপার শাস্ত্রের অর্থভেদ' (১৭৪৩), (২) Vocabulario em Idioma Bengalla, e Portuguez (১৭৪৩) লিসবনে রোমান হরফে মুদ্রিত; দোম আন্তোনিও (বাঙালী খ্রীষ্টান) প্রণীত 'ব্রাহ্মণ রোমান ক্যাথলিক সংবাদ' মুদ্রিত হয় নাই, ১৮শ শতাব্দীর দ্বিতীয়-তৃতীয় দশকের মধ্যে রচিত।

১৭৫৭, ২৩শে জুন—পলাশীর যুদ্ধ।

১৭৬৫—ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর দেওয়ানী গ্রহণ।

১৭৭৪ (১৭৭২)—রামমোহন রায়ের জন্ম।

১৭৭৮—ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর কর্মচারী হলহেডের The Grammar of the Bengal Language প্রকাশ।

১৭৮৪—উইলিয়ম জোন্‌স কর্তৃক এশিয়াটিক সোসাইটি স্থাপিত—প্রাচ্য সংস্কৃতির সঙ্গে পাশ্চাত্য মনীষার প্রথম সংযোগ।

১৭৯৩—লর্ড কর্ণওয়ালিস কর্তৃক চিরস্থায়ী বন্দোবস্ত (Permanent settlement) প্রবর্তন; উইলিয়ম কেরীর বাংলায় আগমন।

১৭৯৫—রুশীয় পর্যটক হেরেসিম লেবেডেফ কর্তৃক কলিকাতায় দুইখানি বাংলা (অনূদিত) নাটকের অভিনয় প্রযোজনা।

১৮০০—শ্রীরামপুর মিশন প্রতিষ্ঠা; বাইবেলের কিয়দংশের ('মঙ্গল সমাচার মাতীয়ের রচিত' অর্থাৎ st. Mathew's Gospel) অনুবাদ; ফোর্ট উইলিয়ম কলেজ প্রতিষ্ঠা।

১৮০১—ডেভিড হেয়ারের আগমন; ফোর্ট উইলিয়ম কলেজে উইলিয়ম কেরীর বাংলা ও সংস্কৃতের বিভাগীয় প্রধানরূপে যোগদান; শ্রীরামপুর মিশন হইতে সমগ্র বাইবেলের অনুবাদ ('ধর্মপুস্তক'); রামরাম বসুর 'রাজা প্রতাপাদিত্য চরিত্র' মুদ্রণ—(বাঙালী রচিত প্রথম মুদ্রিত গদ্যগ্রন্থ)।

১৮০৮—মৃত্যুঞ্জয় বিদ্যালঙ্কারের 'রাজাবলি' প্রকাশিত—ভারতীয়ের রচিত প্রথম আধুনিক ধরণের ইতিহাস।

১৮১২—কবি ঈশ্বর গুপ্তের জন্ম।

১৮১৪-১৫—রামমোহনের কলিকাতায় আগমন ও আত্মীয় সভার প্রতিষ্ঠা; ১৮০১-১৮১৫ সালের মধ্যে ফোর্ট উইলিয়ম কলেজের প্রধান-প্রধান গদ্যগ্রন্থের প্রকাশ।

১৮১৭—হিন্দু কলেজ ও কলিকাতা স্কুল বুক সোসাইটির প্রতিষ্ঠা।

১৮১৮—কলিকাতা স্কুল সোসাইটি, শ্রীরামপুর মিশনারী কলেজ প্রতিষ্ঠা; 'দিগ্‌দর্শন' (মাসিক), 'সমাচার দর্পণ (সাপ্তাহিক), 'বাঙ্গাল গেজিটি' প্রকাশ।

১৮২০—ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের জন্ম।

১৮২১—রামমোহন কর্তৃক ইউনিটারিয়ান কমিটি স্থাপন; 'সম্বাদ কৌমুদী' পত্রিকা প্রকাশ।

১৮২২—'সমাচার চন্দ্রিকা পত্রিকা' (ভবানীচরণ বন্দ্যোপাধ্যায় সম্পাদিত) প্রকাশ; 'কলিরাজার যাত্রা' ও 'নলদময়ন্তী' যাত্রাভিনয়।

১৮২৩—রামকমল সেন ও প্রসন্নকুমার ঠাকুরের উদ্যোগে গৌড়ীয় সমাজের প্রতিষ্ঠা; ইংরাজ সরকার কর্তৃক জেনারেল কমিটি অব পাবলিক ইনস্ট্রাকশন স্থাপন।

১৮২৪—সংস্কৃত কলেজ স্থাপিত ; মাইকেল মধুসূদন দত্তের জন্ম।

১৮২৮—রামমোহন কর্তৃক ব্রাহ্মসমাজ প্রতিষ্ঠিত।

১৮২৯—বেন্টিংক কর্তৃক আইনের দ্বারা সহমরণ প্রথা নিরোধ ; নীলরতন হালদার সম্পাদিত 'বঙ্গদূত' প্রকাশ ; ১৮১৫—২৯ খ্রীঃ অব্দের মধ্যে রামমোহনের 'বেদান্ত গ্রন্থ' 'বেদান্তসার', 'ভট্টাচার্যের সহিত বিচার', 'প্রবর্তক-নিবর্তক-সম্বাদ' প্রভৃতি এবং ভবানীচরণ বন্দ্যোপাধ্যায়ের 'কলিকাতা কমলালয়' (১৮২৩), 'নববাবু বিলাস' ( ১৮২৫ ), 'দূতীবিলাস' ( ১৮২৫ ) এবং 'নববিবি বিলাস' ( ১৮৩১ ? ) প্রকাশ।

১৮৩০—রামমোহনের বিলাত যাত্রা, রক্ষণশীল হিন্দুদের দ্বারা 'ধর্মসভা' স্থাপিত।

১৮৩১—ঈশ্বরগুপ্তের সম্পাদনায় 'সংবাদ প্রভাকর' সাপ্তাহিক পত্রিকা প্রকাশ ; 'ইয়ংবেঙ্গল' দলের মুখপত্র 'জ্ঞানান্বেষণ' মুদ্রণ।

১৮৩২—উইলসনের সম্পাদনায় বিজ্ঞান বিষয়ক পত্রিকা 'বিজ্ঞান-সেবধি'র প্রকাশ।

১৮৩৩—ব্রিস্টল নগরে রামমোহনের জীবনাবসান, শ্যামবাজারে নবীন বসুর বাটিতে বিদ্যাসুন্দর অভিনয়।

১৮৩৫—বেন্টিংকের আদেশে ইংরাজী ভাষা শিক্ষার বাহনরূপে স্বীকৃত ; 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' প্রকাশ।

১৮৩৬—শ্রীশ্রীরামকৃষ্ণদেবের আবির্ভাব।

১৮৩৮—বঙ্কিমচন্দ্রের জন্ম।

১৮৩৯—সংবাদ-প্রভাকর' দৈনিক পত্রে রূপান্তরিত—ভারতের প্রথম দৈনিক পত্র, জোড়াসাঁকো ঠাকুরবাড়ীতে তত্ত্ববোধিনী সভা স্থাপন।

১৮৪২—বিলাত হইতে দ্বারকানাথ ঠাকুরের সঙ্গে ভারতপ্রেমিক টমসনের কলিকাতায় আগমন।

১৮৪৩—টমসনের উপদেশে বেঙ্গল ব্রিটিশ ইণ্ডিয়ান সোসাইটি স্থাপন ; অক্ষয়কুমার দত্তের সম্পাদনায় তত্ত্ববোধিনী পত্রিকা প্রকাশ।

১৮৪৭—বিদ্যাসাগরের প্রথম গ্রন্থ 'বেতাল পঞ্চবিংশতি' মুদ্রিত।

১৮৫০—রেভাঃ কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায়ের সম্পাদনায় 'সংবাদ সুধাংশু' পত্রিকা প্রকাশিত।

১৮৫১—বৃটিশ ইণ্ডিয়ান এসোসিয়েশন প্রতিষ্ঠা ; 'বিবিধার্থ সংগ্রহ' (রাজেন্দ্রলাল মিত্র সম্পাদিত) পত্রিকা প্রকাশ।

১৮৫২—যোগেন্দ্রচন্দ্র গুপ্তের 'কীর্তিবিলাস' নাটক ( পাশ্চত্য আদর্শে লেখা প্রথম নাটক ), হ্যানা মুলেন্সের 'ফুলমণি ও করুণার বিবরণ' ( প্রথম উপন্যাসধর্মী আখ্যান ) প্রকাশ।

১৮৫৩—বিদ্যাসাগরের 'সংস্কৃত ভাষা ও সংস্কৃত সাহিত্য বিষয়ক প্রস্তাব' তারাচরণ শিকদারের পৌরাণিক নাটক 'ভদ্রার্জুন' ও হরচন্দ্র ঘোষের 'ভানুমতী চিত্তবিলাস' ( শেকস্‌পীয়রের 'Merchant of Venice'-এর ভাবানুবাদ ) প্রকাশ।

১৮৫৪—রাধানাথ শিকদার ও প্যারীচাঁদ মিত্রের উদ্যোগে সহজ ভাষায় 'মাসিক পত্রিকা' প্রকাশ ; কালীপ্রসন্ন সিংহের 'বাবু' নাটক, রামনারায়ণ তর্করত্নের 'কুলীন-কুলসর্বস্ব' এবং তারাশঙ্কর তর্করত্নের 'কাদম্বরী' মুদ্রণ।

১৮৫৬—বিধবা বিবাহ আইন পাস ; উমেশচন্দ্র মিত্রের 'বিধবা বিবাহ' ( প্রথম সার্থক ট্র্যাজেডি ) প্রকাশ।

১৮৫৭—সিপাহী বিদ্রোহ, ভূদেব মুখোপাধ্যায়ের 'ঐতিহাসিক উপন্যাস' মুদ্রিত।

* কলিকাতা বিশ্ববিদ্যালয়ে প্রথম এণ্ট্রান্স পরীক্ষার প্রবর্তন।

১৮৫৮—দ্বারকানাথ বিদ্যাভূষণের সম্পাদনায় 'সোমপ্রকাশ' সাপ্তাহিক পত্রিকা, রঙ্গলাল বন্দ্যোপাধ্যায়ের ঐতিহাসিক কাব্য 'পদ্মিনী উপাখ্যান', প্যারীচাঁদ মিত্রের ( টেকচাঁদ ) 'আলালের ঘরের দুলাল' প্রকাশ, সিপাহী বিদ্রোহের অবসানে ভিক্টোরিয়ার ভারত শাসনভার স্বহস্তে গ্রহণ।

* কলিকাতা বিশ্ববিদ্যালয়ের প্রথম বি এ পরীক্ষার প্রবর্তন।

১৮৫৯—নীল হাঙ্গামার প্রবলাকার ধারণ ; মধুসূদনের 'শর্মিষ্ঠা' নাটক মুদ্রণ ; কবি ঈশ্বরগুপ্তের জীবনাবসান।

১৮৬০—মধুসূদনের 'তিলোত্তমাসম্ভব কাব্য,' দুইখানি প্রহসন ( 'একেই কি বলে সভ্যতা', 'বুড়ো শালিকের ঘাড়ে রোঁ' ), দীনবন্ধু মিত্রের 'নীলদর্পণ' এবং বিদ্যাসাগরের 'সীতার বনবাস' প্রকাশ।

১৮৬১—মধুসূদনের মেঘনাদবধ কাব্য, ব্রজাঙ্গনা কাব্য, কৃষ্ণকুমারী নাটক প্রকাশ ; রবীন্দ্রনাথের জন্ম।

---

* এগুলি লেখকের নিজস্ব সংযোজন।

১৮৬২—মধুসূদনের 'বীরাঙ্গনা কাব্য', কালীপ্রসন্ন সিংহের 'হুতোম প্যাঁচার নক্সা', বিহারীলাল চক্রবর্তীর গীতিকবিতা সংগ্রহ 'সঙ্গীত শতক' প্রকাশ।

১৮৬৩—স্বামী বিবেকানন্দের ( নরেন্দ্রনাথ দত্ত ) জন্ম।

১৮৬৫—বঙ্কিমচন্দ্রের 'দুর্গেশনন্দিনী' প্রকাশ।

১৮৬৭—দীনবন্ধুর 'সধবার একাদশী' প্রকাশ ; হিন্দুমেলার প্রথম অধিবেশন।

১৮৭১—কবি নবীনচন্দ্র সেনের 'অবকাশরঞ্জিনী' প্রকাশ।

১৮৭২—বঙ্কিমচন্দ্রের সম্পাদনায় 'বঙ্গদর্শন' মাসিক পত্রিকা প্রকাশ ; গিরিশ-চন্দ্রাদির উদ্যোগে ন্যাশন্যাল থিয়েটার প্রতিষ্ঠা।

১৮৭৩—মধুসূদনের মৃত্যু ; বিদ্যাসাগর কর্তৃক মেট্রোপলিটন কলেজ স্থাপন—দেশীয় ব্যক্তির দ্বারা প্রথম সার্থক চেষ্টা। অক্ষয়চন্দ্র সরকারের 'সাধারণী' পত্রিকা প্রকাশ।

১৮৭৪—ঢাকা হইতে কালীপ্রসন্ন ঘোষের সম্পাদনায় 'বান্ধব' পত্রিকা প্রকাশ ; রাজনারায়ণ বসুর 'একাল ও সেকাল', অক্ষয়চন্দ্র চৌধুরীর 'উদাসিনী' ( আখ্যান কাব্য ), রমেশচন্দ্র দত্তের 'বঙ্গবিজেতা', তারকনাথ গঙ্গোপাধ্যায়ের 'স্বর্ণলতা' এবং জ্যোতিরিন্দ্রনাথের 'পুরুবিক্রম' প্রকাশ।

১৮৭৫—হেমচন্দ্রের 'বৃত্রসংহার' (১ম), দ্বিজেন্দ্রনাথ ঠাকুরের 'স্বপ্নপ্রয়াণ' প্রকাশ ; বালক রবীন্দ্রনাথের 'হিন্দুমেলার উপহার' কবিতা পাঠ।

১৮৭৬—নাট্যাভিনয় নিয়ন্ত্রণকল্পে Dramatic Performance Control Act বিধিবদ্ধ : নবীনচন্দ্রের 'পলাশীর যুদ্ধ' কাব্য প্রকাশ।

১৮৭৭—'ভারতী পত্রিকা' প্রকাশ।

১৮৭৯—বিহারীলালের 'সারদামঙ্গল' প্রকাশ।

১৮৮০—সুরেন্দ্রনাথ মজুমদারের 'মহিলা' কাব্য প্রকাশ।

১৮৮১—নরেন্দ্রনাথ (বিবেকানন্দ) শ্রীরামকৃষ্ণ সাক্ষাৎকার ; 'বঙ্গবাসী' ( সাপ্তাহিক ) প্রকাশ।

১৮৮২—'সঞ্জীবনী' ( সাপ্তাহিক ), রবীন্দ্রনাথের 'সন্ধ্যাসঙ্গীত' প্রকাশ।

১৮৮৩—'নব্যভারত' মাসিক পত্রিকার প্রকাশ।

১৮৮৪—অক্ষয়চন্দ্র সরকার সম্পাদিত 'নবজীবন' পত্রিকা প্রকাশ।

১৮৮৫—জাতীয় কংগ্রেসের প্রতিষ্ঠা।

১৮৮৬—শ্রীশ্রীরামকৃষ্ণদেবের মহাপ্রয়াণ ; নবীনচন্দ্রের 'রৈবতক' ('কুরুক্ষেত্র' —১৮৯৩, 'প্রভাস'—১৮৯৬), রবীন্দ্রনাথের 'কড়ি ও কোমল' প্রকাশ।

১৮৮৭—গিরীন্দ্রমোহিনী দাসীর কাব্যসংগ্রহ 'অশ্রুকণা' প্রকাশ।

১৮৮৮—গোবিন্দচন্দ্র দাসের কাব্যক্ষেত্রে আবির্ভাব, গিরিশচন্দ্রের 'বিল্বমঙ্গল' প্রকাশ।

১৮৮৯—বিহারীলালের 'সাধের আসন', কামিনী রায়ের 'আলো-ছায়া', গিরিশচন্দ্রের 'প্রফুল্ল' প্রকাশ।

১৮৯০—সুরেশচন্দ্র সমাজপতির সম্পাদনায় 'সাহিত্য' মাসিক পত্রের প্রকাশ।

১৮৯১—বিদ্যাসাগরের তিরোধান; হিতবাদী ও সাধনা পত্রিকার প্রকাশ।

১৮৯২—রবীন্দ্রনাথের 'চিত্রাঙ্গদা' প্রকাশ।

১৮৯৩—স্বামী বিবেকানন্দের আমেরিকা যাত্রা, শিকাগো শহরে ধর্মমহাসম্মেলনে বক্তৃতা: মানকুমারী বসুর 'কাব্যকুসুমাঞ্জলি' প্রকাশ।

১৮৯৪—বঙ্কিমচন্দ্র ও বিহারীলালের জীবনাবসান।

এই ঘটনাবলীকে আমরা মোটামুটি পাঁচটি প্রধান ভাগে ভাগ করে নিতে পারি—(১) সমাজ (২) অর্থনীতি (৩) রাজনীতি (৪) শিক্ষা (৫) ধর্ম।

সামাজিক ঘটনার মধ্যে বহু বিবাহ রদ, বিধবাবিবাহ প্রবর্তন, ইয়ংবেঙ্গল, মধ্যবিত্ত সমাজের পরিবর্তন অন্যতম।

অর্থনৈতিক ঘটনার মধ্যে—দ্বৈত শাসনের ফলে বাংলাদেশের অর্থনীতিতে কি প্রভাব পড়েছিল' ইংরাজশাসনের ফলে তার কতটা পরিবর্তন সাধিত হল এবং দেশীয় শিল্প ও বাণিজ্যের কি পরিণাম ঘটল তার বিচার প্রয়োজন।

রাজনৈতিক ঘটনার মধ্যে সিপাহীবিদ্রোহের ফলশ্রুতি, ইংরাজশাসনের সুফল-কুফল ও আমাদের স্বদেশচেতনা ও স্বাধীনতাপ্রিয়তার স্বরূপ নির্ণয় অন্যতম।

শিক্ষাক্ষেত্রে ইংরাজী শিক্ষা গ্রহণ অথবা বর্জন এবং এই শিক্ষা আমাদের জাতীয়জীবনে কতখানি রেখাপাত করেছে তার বিচার প্রয়োজন।

ধর্মের ক্ষেত্রে—খ্রীষ্টান ধর্মের তুলনায় হিন্দুধর্মের উৎকর্ষ ও অপকর্ষ বিচার এবং হিন্দুধর্মের সংস্কারসাধনে কতখানি অগ্রসর হওয়া সম্ভব, ব্রাহ্মধর্মের প্রভাব—এইসব বিষয় গ্রহণযোগ্য।

বঙ্কিমচন্দ্রের মানসিকতায় এই সমস্ত চিন্তা প্রতিফলিত হওয়া স্বাভাবিক ছিল। উপন্যাস যেহেতু বাস্তবজীবনের অধিকতর নিকটবর্তী, তাই তার মধ্যে

এগুলির প্রতিফলন ঘটা অসম্ভব নয়। তবে কেবলমাত্র উপন্যাসের মধ্যেই নয়, প্রবন্ধ এবং অন্যান্য রচনার মধ্যেও বঙ্কিমচেতনার সমর্থন পাওয়া যাবে।

বঙ্কিমের প্রথম উপন্যাস 'দুর্গেশনন্দিনী'তে লেখক পুরোপুরি রোমান্সের স্বপ্নরাজ্যে বিচরণ করেছেন। ইতিহাস সেখানে তাঁর কল্পনার মূলে জলসেচন করেছে। তাই বাস্তব জীবনসমস্যা সেখানে অনুপস্থিত।

দুর্গেশনন্দিনী

তবুও 'দুর্গেশনন্দিনী' প্রকাশের সংগে সংগে রক্ষণশীল হিন্দুসমাজে হাহাকার উঠল। তার কারণ জগৎসিংহ-তিলোত্তমার বিবাহপূর্ব প্রণয় বাংলাসাহিত্যে ছিল একেবারে অপ্রত্যাশিত। এ তো ইংরেজদের 'কোর্টশিপ'-এরই মত। জগৎসিংহ-তিলোত্তমা তো হিন্দু। তাই তাদের এ জাতীয় আচরণ নিন্দনীয় বই কি! তবে ইতিহাসের দূরত্ব, ব্যাপারটিকে অনেকটা দায়মুক্ত করে দিল।

'কপালকুণ্ডলা'য় নবকুমার-কপালকুণ্ডলার প্রণয়ে তাই কি বঙ্কিমচন্দ্র আরো সতর্ক হলেন? অধিকারী কর্তৃক বিবাহ-সংঘটনের আগে

কপালকুণ্ডলা

পর্যন্ত বঙ্কিমচন্দ্র বিশেষ উচ্ছ্বাস প্রকাশ করেন নি। এমনকি কপালকুণ্ডলা কর্তৃক নবকুমারের বন্ধনমোচন পর্যন্ত যে নিছক পরোপকার-প্রবৃত্তি-প্রসূত এমন ইঙ্গিতও দিয়েছেন।

১ম খণ্ড অষ্টম পরিচ্ছেদ (আশ্রয়ে) এবং নবম পরিচ্ছেদ (দেবনিকেতনে)টি পড়লেই বোঝা যাবে বঙ্কিমচন্দ্র কপালকুণ্ডলা ও নবকুমারের বিবাহের উদ্যোগ আয়োজনে যথেষ্ট সতর্ক ছিলেন। "নবকুমার কহিলেন, "আজি হইতে কপাল-কুণ্ডলা আমার ধর্মপত্নী। ইহার জন্য সংসার ত্যাগ করিতে হয়, তাহাও করিব। কে কন্যা সম্প্রদান করিবে?"

"ঘটকচূড়ামণিব মুখ হর্ষোৎফুল্ল হইল। মনে মনে ভাবিলেন, "এত দিনে জগদম্বার কৃপায় আমার কপালিনীর বুঝি গতি হইল।" প্রকাশ্যে বলিলেন, "আমি সম্প্রদান করিব।" অধিকারী নিজ শয়নকক্ষমধ্যে পুনঃপ্রবেশ করিলেন। একটি খুঙ্গীর মধ্যে কয়েক খণ্ড অতি জীর্ণ তালপত্র ছিল। তাহাতে তাঁহার তিথি নক্ষত্রাদি নির্দিষ্ট থাকিত। তৎসমুদায় সবিশেষ সমালোচনা করিয়া আসিয়া কহিলেন, "আজ যদিও বৈবাহিক দিন নহে—তথাচ বিবাহে কোন বিঘ্ন নাই। গোধূলিলগ্নে কন্যা সম্প্রদান করিব। তুমি অদ্য উপবাস করিয়া থাকিবে মাত্র। কৌলিক আচরণ সকল বাটী গিয়া করাইও। এক দিনের জন্য তোমাদিগকে লুকাইয়া রাখিতে পারি, এমন স্থান আছে।' আজি

যদি তিনি আসেন, তবে তোমাদিগের সন্ধান পাইবেন না। পরে বিবাহান্তে কালি প্রাতে সপত্নীক বাটী যাইও।"

"নবকুমার ইহাতে সম্মত হইলেন। এ অবস্থায় যতদূর সম্ভব, ততদূর যথাশাস্ত্র কার্য হইল। গোধূলিলগ্নে নবকুমারের সহিত কাপালিকপালিতা সন্ন্যাসিনীর বিবাহ হইল।" (কপালকুণ্ডলা ১/৯)।

লক্ষ্য রাখতে হবে বঙ্কিমচন্দ্র পাশ্চাত্য শিক্ষাদীক্ষায় শিক্ষিত হলেও বিবাহ-সম্পর্কে হিন্দুধর্মের রক্ষণশীলতাকেই সমর্থন করেছেন। তাই অজ্ঞাতকুলশীলা কপালকুণ্ডলাকে বিবাহ করে বাড়ীতে আনা যে সহজ নয়, তার কৈফিয়ৎস্বরূপই তিনি পরিস্থিতিটাকে অন্যভাবে উপস্থিত করেছেন ২য় খণ্ড পঞ্চম পরিচ্ছেদে (স্বদেশে)। এবং বাড়ীতে সাদরে কপালকুণ্ডলার ঠাঁই হবার পরই বঙ্কিমচন্দ্র লিখলেন—"যখন নবকুমার দেখিলেন যে, কপালকুণ্ডলা তাঁহার গৃহমধ্যে সাদরে গৃহীতা হইলেন, তখন তাঁহার আনন্দ-সাগর উছলিয়া উঠিল। অনাদরের ভয়ে তিনি কপালকুণ্ডলাকে লাভ করিয়াও কিছুমাত্র আহ্লাদ বা প্রণয়লক্ষণ প্রকাশ করেন নাই;—অথচ তাঁহার হৃদয়াকাশ কপালকুণ্ডলার মূর্তিতেই ব্যাপ্ত হইয়া রহিয়াছিল। এই আশঙ্কাতেই তিনি কপালকুণ্ডলার পাণিগ্রহণ প্রস্তাবে অকস্মাৎ সম্মত হয়েন নাই, এই আশঙ্কাতেই পাণিগ্রহণ করিয়াও গৃহাগমন পর্য্যন্তও বারেকমাত্র কপালকুণ্ডলার সহিত প্রণয়সম্ভাষণ করেন নাই; পরিপ্লবোন্মুখ অনুরাগসিন্ধুতে বীচিমাত্র বিক্ষিপ্ত হইতে দেন নাই। কিন্তু সে আশঙ্কা দূর হইল; জলরাশির গতিমুখ হইতে বেগনিরোধকারী উপালমোচনে যেমন দুর্দম স্রোতাবেগ জন্মে, সেইরূপ বেগে নবকুমারের প্রণয়সিন্ধু উছলিয়া উঠিল।" (কপালকুণ্ডলা ২/৫)।

'কপালকুণ্ডলা' উপন্যাসের সুরুতে 'প্রায় দুইশত পঞ্চাশ বৎসর পূর্বে'-র গঙ্গাসাগর-যাত্রীদের চিত্র ফুটিয়ে তোলা হলেও বঙ্কিমচন্দ্র সে-চিত্র সমসাময়িক কাল থেকেই চয়ন করেছিলেন। বৃদ্ধ যাত্রীর ধর্ম করতে গিয়েও উগ্র স্বভাবের পরিচয় দান, 'তিন কাল গিয়ে এককালে' ঠেকলে পরোপকারের জন্য পাইকারী হারে পুণ্যসঞ্চয়ে ইচ্ছা, অথচ অত্যুগ্র বিষয়াসক্তি (বৃদ্ধ উগ্রভাবে কহিলেন, "ব্যস্ত হব না? বল কি, বেটারা বিশ-পঁচিশ বিঘার ধান কাটিয়া লইয়া গেল, ছেলে-পিলে সম্বৎসর খাবে কি?") প্রভৃতি আমাদের সমাজের বেশিরভাগ লোকের চরিত্রবৈশিষ্ট্য। স্বার্থপর গ্রামবাসীদের, পরোপকারী নবকুমারকে নির্জন বনবাসে নিক্ষেপ ক'রে, পলায়ন এবং গ্রামে গিয়ে বাক্‌চাতুরীর দ্বারা মিথ্যাকে সত্য

প্রতিপন্ন করার চেষ্টা শুধু হাস্যরস নয়, আমাদের জনতাচরিত্রের স্বরূপটিও প্রকাশ করেছে।

নবকুমার চরিত্রটিকে নবযুগের নায়করূপে চিহ্নিত করা যেতে পারে। উপন্যাসের সূচনায় নবকুমারের উপস্থিত বুদ্ধি, যুক্তিশীলতা, পরোপকার প্রবৃত্তি-গুলি উনবিংশ শতাব্দীর ইংরাজী শিক্ষায় শিক্ষিত যুবকদের কথাই মনে পড়িয়ে দেয়। বৃদ্ধের সংগে কথোপকথনে নবকুমারের উক্তি—"যদি শাস্ত্র বুঝিয়া থাকি, তবে তীর্থদর্শনে যেরূপ পরকালের কর্ম হয়, বাটী বসিয়াও সেরূপ হইতে পারে।" —উনবিংশ শতাব্দীর মানবধর্ম চেতনারই প্রকাশ। নবকুমারের তীর্থদর্শনের বদলে সমুদ্রদর্শনের জন্য সাগরসঙ্গমে গমন—নিতান্তই আধুনিক মনোভঙ্গী।

বঙ্কিমচন্দ্র অবশ্য 'কপালকুণ্ডলা' উপন্যাসকে সমাজ-সংস্পর্শ থেকে সযত্নে দূরে রেখেছেন। তাই এই উপান্যাসটি কপালকুণ্ডলা ও নবকুমারের ব্যক্তিগত জীবন-সমস্যাই থেকে গেছে।

তান্ত্রিকতার রূপটি ঠিক বঙ্কিম-সমকালের ব্যাপার নয়। এটিকে বঙ্কিমচন্দ্র উপন্যাসের কালের পরিপ্রেক্ষিতেই স্থাপন করেছেন। তবে বঙ্কিমচন্দ্রের সাধু-সন্তদের প্রতি কৌতূহল যে কাপালিক-চরিত্রের প্রেরণা, সেকথা আমরা তাঁর ব্যক্তিজীবন থেকেই জানতে পারি।

'কপালকুণ্ডলা' উপন্যাসের ২য় খণ্ড ৬ষ্ঠ পরিচ্ছেদ (অবরোধে)-এ কপাল-কুণ্ডলা ও শ্যামাসুন্দরীর কথোপকথনে বাংলাদেশের একটি মধুর-পারিবারিক চিত্র পরিস্ফুট হয়েছে। অবশ্য তাব মধ্যে শ্যামাসুন্দরীর কুলীন-স্বামীজনিত দুর্ভাগ্যের সংগে বঙ্কিম যে পরিচিত তার ইঙ্গিত আছে।

'মৃণালিনী' উপন্যাসে সমাজ চিত্র বিশেষভাবে ফুটে ওঠেনি। তবে হেমচন্দ্রের সংগে মৃণালিনীর বিবাহপূর্ব সাক্ষাৎকারেব ব্যাপারে বঙ্কিমচন্দ্র যথেষ্ট সতর্ক ছিলেন। তাই ১ম খণ্ড ২য় পরিচ্ছেদে (পিঞ্জরের বিহঙ্গী) মণিমালিনীকে যখন মৃণালিনী তার গৃহত্যাগের বিবরণ দান করেছে, তখন মণিমালিনী বলেছে—"ঐ কথাটি মনে পড়িলেও আমার বড় অসুখ হয়। তুমি কুমারী হইয়া কি প্রকারে পুরুষের সহিত গোপনে প্রণয় করিতে?"

মৃণালিনী

তখন মৃণালিনী হেমচন্দ্রকে স্বামীরূপে স্বীকার করেছে এবং মণিমালিনীকে গোপনে একটি কথা বলেছে, যা শুনে "মণিমালিনী পরম প্রীতি প্রকাশ করিলেন।"

এই গোপন কথাটি মণিমালিনীর কাছে প্রকাশ না করলেও পরবর্তী পরিচ্ছেদে মৃণালিনী গিরিজায়ার কাছে প্রকাশ করেছে। সে কথাটি হল হেমচন্দ্রের সংগে মৃণালিনীর গোপন বিবাহ। এই বিবাহও শাস্ত্রমতে হয়েছিল। এমন কি মৃণালিনীর কন্যাসম্প্রদানের জন্য তার এক আত্মীয়াকেও কৌশলে আনান হয়েছে। আসলে বঙ্কিমচন্দ্র বিবাহপূর্ব প্রণয় সম্পর্কে যথেষ্ট রক্ষণশীল ছিলেন। তাই নানারূপ কৈফিয়ৎ-এর অবতারণা করেছেন।

বিধবাবিবাহ সম্বন্ধে বঙ্কিমচন্দ্রের মনোভাবের কিছু ইঙ্গিত 'মৃণালিনী' উপন্যাসে পাওয়া যেতে পারে। মনোরমা যখন পশুপতিকে যবনের সংগে গোপন পরামর্শ করতে দেখেছে, তখন তার প্রশ্নের উত্তরে পশুপতি এরূপ করাব কারণ প্রসঙ্গে বলেছে—"কেন, মনোরমা? তোমার জন্যই আমি এ মন্ত্রণা করিয়াছি। আমি এক্ষণে রাজভৃত্য, ইচ্ছামত কার্য করিতে পারি না। এখন বিধবাবিবাহ করিলে জনসমাজে পরিত্যক্ত হইব; কিন্তু যখন আমি স্বয়ং রাজা হইব, তখন কে আমায় ত্যাগ করিবে? যেমন বল্লালসেন কৌলীন্যের নূতন পদ্ধতি প্রচলিত করিয়াছিলেন, আমি সেইরূপ বিধবা-পরিণয়ের নূতন পদ্ধতি প্রচলিত করিব।" (মৃণালিনী ২/৯)।

কৌলীন্যপ্রথার প্রবর্তনে আমাদের সমাজে কোন ভাল ফল হয়নি, বঙ্কিমচন্দ্রও তা উল্লেখ করেছেন। সুতরাং সেই কৌলীন্যপ্রথার সংগে সমাসনে বিধবাবিবাহ প্রবর্তনকে বসান বঙ্কিমচন্দ্রের নেতিবাচক মনোভাবেরই প্রকাশ বলতে হবে।

মনোরমাও যে আদৌ বিধবা নয়, পশুপতির পরিণীতা স্ত্রী, সেকথাও পরে প্রকাশিত হয়েছে। ৩য় খণ্ড ৬ষ্ঠ পরিচ্ছেদে হেমচন্দ্রের সংগে মনোরমার প্রেম সম্পর্কে যে কথোপকথন হয়েছে তাতে বিবাহিতা বা বিধবা নারীর অন্য পুরুষে আসক্তির সমালোচনা আছে। প্রণয়কে সেখানে অস্বীকার করা হয়নি, তবে ধর্মের কাছে প্রণয়কে ম্লান করা হয়েছে।

মনোরমার পশুপতির প্রতি অনুরাগের জন্য, হেমচন্দ্রের এই ধিক্কারের প্রত্যুত্তর দেবার জন্যই, মনোরমা সহমরণকালে হেমচন্দ্রকে ডেকে পাঠিয়েছে।

সহমরণ সম্পর্কে বঙ্কিমচন্দ্রের যে বেশ অনুরাগ ছিল তা মনোরমার সহমরণের বর্ণনায় পরিস্ফুট—"পরে ব্রাহ্মণেরা মনোরমাকে যথাশাস্ত্র এই ভীষণ ব্রতে ব্রতী করাইলেন। এবং শাস্ত্রীয় আচারান্তে, মনোরমা ব্রাহ্মণের আনীত নূতন বস্ত্র পরিধান করিলেন। নব বস্ত্র পরিধান করিয়া. দিব্য পুষ্পমালা কণ্ঠে পরিয়া,

যাহা হউক, দিনকতক বড় হাঙ্গামা গেল। হরলাল শ্রাদ্ধাধিকারী, আসিয়া শ্রাদ্ধ করিল। দিনকতক মাছির ভনভনানিতে, তৈজসের ঝনঝনানিতে, কাঙ্গালের কোলাহলে, নৈয়ায়িকের বিচারে, গ্রামে কান পাতা গেল না। সন্দেশ মিঠাইয়ের আমদানি, কাঙ্গালির আমদানি, টিকি নামাবলীর আমদানী, কুটুম্বের কুটুম্ব, তস্য কুটুম্ব, তস্য কুটুম্বের আমদানি। ছেলেগুলা মিহিদানা সীতাভোগ লইয়া ভাঁটা খেলাইতে আরম্ভ করিল; মাগীগুলা নারিকেল তৈল মহার্ঘ দেখিয়া, মাথায় লুচিভাজা ঘি মাখিতে আরম্ভ করিল, গুলির দোকান বন্ধ হইল, সব গুলিখোর ফলাহারে; মদের দোকান বন্ধ হইল, সব মাতাল, টিকি রাখিয়া নামাবলী কিনিয়া, উপস্থিত পত্রে বিদায় লইতে গিয়াছে। চাল মহার্ঘ হইল, কেন না, কেবল অন্নব্যয় নয়, এত ময়দা খরচ যে, আর চালের গুঁড়িতে কুলান যায় না; এত ঘৃতের খরচ যে, রোগীরা আর কাষ্টর অয়েল পায় না; গোয়ালার কাছে ঘোল কিনিতে গেলে তাহারা বলিতে আরম্ভ করিল, আমার ঘোলটুকু ব্রাহ্মণের আশীর্বাদে দই হইয়া গিয়াছে।" (কৃষ্ণকান্তের উইল—১/২৮)

ঊনবিংশ শতাব্দীতে বড়লোকের সন্তানদের বাগানবাড়ীতে বাইজীদের সংগে রাত্রিযাপন বহুলপ্রচারিত চিত্র। বঙ্কিমচন্দ্র এইসব পাপাচারের চিত্র প্রকাশে স্বভাবতই কুণ্ঠিত ছিলেন। তবুও রোহিনী এবং গোবিন্দলালের প্রসঙ্গে তাঁকে যে চিত্রটি প্রকাশ করতে হয়েছে তা নিম্নরূপ।—

"দেখ, ধীরে ধীরে শীর্ণশরীরা চিত্রানদী বাহিতেছে—তীরে অশ্বত্থ কদম্ব আম্র খর্জ্জুর প্রভৃতি অসংখ্য বৃক্ষশোভিত উপবনে কোকিলদয়েল পাপিয়া ডাকিতেছে। নিকটে গ্রাম নাই; প্রসাদপুর নামে একটি ক্ষুদ্র বাজার প্রায় এক ক্রোশ পথ দূর। এখানে মনুষ্যসমাগম নাই দেখিয়া নিঃশঙ্কে পাপাচরণ করিবার স্থান বুঝিয়া পূর্বকালে এক নীলকর সাহেব এইখানে এক নীলকুঠি প্রস্তুত করিয়াছিল। এক্ষণে নীলকর এবং তাহার ঐশ্বর্য ধ্বংসপুরে প্রয়াণ করিয়াছে—তাহার আমীন তাগাদগীর নায়েব গোমস্তা সকলে উপযুক্ত স্থানে স্বকর্মার্জ্জিত ফলভোগ করিতেছেন। একজন বাঙ্গালী সেই জনশূন্য প্রান্তরস্থিত রম্য অট্টালিকা ক্রয় করিয়া, তাহা সুসজ্জিত করিয়াছিলেন। পুষ্পে, প্রস্তরপুত্তলে, আসনে, দর্পণে, চিত্রে, গৃহ বিচিত্র হইয়া উঠিয়াছিল। তাহার অভ্যন্তরে দ্বিতলস্থ বৃহৎ কক্ষমধ্যে আমরা প্রবেশ করি। কক্ষমধ্যে কতকগুলি রমণীয় চিত্র—কিন্তু কতকগুলি সুরুচিবিগর্হিত—অবর্ণনীয়। নির্মল সুকোমল আসনোপরি উপবেশন করিয়া একজন শ্মশ্রুধারী মুসলমান একটা তম্বুরার কাণ মুচড়াইতেছে—কাছে বসিয়া এক

যুবতী ঠিং ঠিং করিয়া একটি তবলায় ঘা দিতেছে—সঙ্গে সঙ্গে হাতের স্বর্ণালঙ্কার ঝিন্ ঝিন্ করিয়া বাজিতেছে—পার্শ্বস্থ প্রাচীরবিলম্বী দুইখানি বৃহৎ দর্পণে উভয়ের ছায়াও ঐরূপ করিতেছিল। পাশের ঘরে বসিয়া, একজন যুবা পুরুষ নবেল পড়িতেছেন এবং মধ্যস্থ মুক্ত দ্বারপথে যুবতীর কার্য্য দেখিতেছেন।

তম্বুরার কান মুচড়াইতে মুচড়াইতে দাড়িধারী তাহার তারে অঙ্গুলি দিতেছিল। যখন তারের মেও মেও আর তবলার খ্যান্ খ্যান্ ওস্তাদজীর বিবেচনায় এক হইয়া মিলিল—তখন তিনি সেই গুম্ফশ্মশ্রুর অন্ধকারমধ্য হইতে কতকগুলি তুষারধবল দন্ত বিনির্গত করিয়া, বৃষভদুর্লভ কণ্ঠরব বহির করিতে আরম্ভ করিলেন। রব নির্গত করিতে করিতে সে তুষারধবল দন্তগুলি বহুবিধ খিচুনিতে পরিণত হইতে লাগিল; এবং ভ্রমরকৃষ্ণ শ্মশ্রুরাশি তাহার অনুবর্তন করিয়া নানাপ্রকার রঙ্গ করিতে লাগিল। তখন যুবতী খিচুনিসন্তাড়িত হইয়া সেই বৃষভদুর্লভ রবের সঙ্গে আপনার কোমল কণ্ঠ মিশাইয়া গীত আরম্ভ করিল—তাহাতে সরু মোটা আওয়াজে, সোণালি রূপালি রকম একপ্রকার গীত হইতে লাগিল।

এইখানে যবনিকা পতন করিতে ইচ্ছা হয়। যাহা অপবিত্র, অদর্শনীয়, তাহা আমরা দেখাইব না—যাহা নিতান্ত না বলিলে নয়, তাহাই বলিব। কিন্তু তথাপি সেই অশোক বকুল কুটজ কুরুবক কুঞ্জমধ্যে ভ্রমরগুঞ্জন, কোকিলকূজন, সেই ক্ষুদ্রনদীতরঙ্গচালিত রাজহংসের কলনাদ, সেই যূথী জাতি মল্লিকা, মধুমালতী প্রভৃতি কুসুমের সৌরভ, সেই গৃহমধ্যে নীলকাচপ্রবিষ্ট রৌদ্রের অপূর্ব মাধুরী, সেই রজতস্ফটিকাদিনির্মিত পুষ্পাধারে সুবিন্যস্ত কুসুমগুচ্ছের শোভা, সেই গৃহশোভাকারী দ্রব্যজাতের বিচিত্র উজ্জ্বল বর্ণ আর সেই গায়কের বিশুদ্ধস্বর-সপ্তকের ভূয়সী সৃষ্টি, এই সকলের ক্ষণিক উল্লেখ করিলাম। কেন না, যে যুবক নিবিষ্টমনে যুবতীর চঞ্চল কটাক্ষ দৃষ্টি করিতেছে, তাহার হৃদয়ে ঐ কটাক্ষের মাধুর্য্যেই এই সকলের সম্পূর্ণ স্ফূর্ত্তি হইতেছে।" (কৃষ্ণকান্তের উইল—২/৫)।

'রাজসিংহ' উপন্যাসে বঙ্কিমচন্দ্রের দৃষ্টি দূরকালের পটভূমিতে প্রসারিত হওয়ার জন্য সমসাময়িক কালে চিন্তাধারার প্রভাব বিশেষ ছায়াপাত করার সুযোগ পায় নি। কেবলমাত্র গ্রন্থের প্রতিপাদ্য বিষয় 'হিন্দুর বাহুবল' বঙ্কিমচন্দ্রের স্বদেশচেতনারই অন্যতর প্রকাশ বলে মনে করি।

রাজসিংহ

'আনন্দমঠ' উপন্যাসখানি ছিয়াত্তরের মন্বন্তর-এর পটভূমিকায় রচিত।

এই পটভূমির সংগে বঙ্কিমচন্দ্রের প্রত্যক্ষ পরিচয় না থাকলেও, তিনি পড়া-শোনার দ্বারা এই ভয়াবহ দুর্ভিক্ষের সামাজিক ও অর্থনৈতিক স্বরূপটি উপলব্ধি করতে পেরেছিলেন। তাঁর বর্ণনায় মন্বন্তর-এর চিত্রটি এরূপ—

"১১৭৪ সালে ফসল ভাল হয় নাই, সুতরাং ১১৭৫ সালে চাল কিছু মহার্ঘ হইল—লোকের ক্লেশ হইল, কিন্তু রাজা রাজস্ব কড়ায় গণ্ডায় বুঝিয়া লইল। রাজস্ব কড়ায় গণ্ডায় বুঝাইয়া দিয়া দরিদ্রেরা এক সন্ধ্যা আহার করিল। ১১৭৫ সালে বর্ষাকালে বেশ বৃষ্টি হইল। লোকে ভাবিল, দেবতা বুঝি কৃপা করিলেন। আনন্দে আবার রাখাল মাঠে গান গায়িল, কৃষকপত্নী আবার রূপার পৈঁচার জন্য স্বামীর কাছে দৌরাত্ম্য আরম্ভ করিল। অকস্মাৎ আশ্বিন মাসে দেবতা বিমুখ হইলেন। আশ্বিনে কার্তিকে বিন্দুমাত্র বৃষ্টি পড়িল না, মাঠে ধান্যসকল শুকাইয়া একেবারে খড় হইয়া গেল, যাহার দুই এক কাহন ফলিয়াছিল, রাজপুরুষেরা তাহা সিপাহীর জন্য কিনিয়া রাখিলেন। লোকে আর খাইতে পাইল না। প্রথমে এক সন্ধ্যা উপবাস আরম্ভ করিল, তার পর এক সন্ধ্যা আধপেটা করিয়া খাইতে লাগিল, তার পর দুই সন্ধ্যা উপবাস আরম্ভ করিল। যে কিছু চৈত্র ফসল হইল, কাহারও মুখে তাহা কুলাইল না। কিন্তু মহম্মদ রেজা খাঁ রাজস্ব আদায়ের কর্তা, মনে করিল, আমি এই সময়ে সরফরাজ হইব। একেবারে শতকরা দশ টাকা রাজস্ব বাড়াইয়া দিল। বাঙ্গালায় বড় কান্নার কোলাহল পড়িয়া গেল।

লোকে প্রথমে ভিক্ষা করিতে আরম্ভ করিল, তার পরে কে ভিক্ষা দেয়!—উপবাস করিতে আরম্ভ করিল। তার পরে রোগাক্রান্ত হইতে লাগিল। গোরু বেচিল, লাঙ্গল জোয়াল বেচিল, বীজধান খাইয়া ফেলিল, ঘরবাড়ী বেচিল। জোত জমা বেচিল। তারপর মেয়ে বেচিতে আরম্ভ করিল। তারপর ছেলে বেচিতে আরম্ভ করিল। তারপর স্ত্রী বেচিতে আরম্ভ করিল। তারপর মেয়ে, ছেলে, স্ত্রী কে কিনে? খরিদ্দার নাই, সকলেই বেচিতে চায়। খাদ্যাভাবে গাছের পাতা খাইতে লাগিল, ঘাস খাইতে আরম্ভ করিল, আগাছা খাইতে লাগিল। ইতর ও বন্যেরা কুকুর, ইন্দুর, বিড়াল খাইতে লাগিল। অনেকে পলাইল, যাহারা পলাইল, তাহারা বিদেশে গিয়া অনাহারে মরিল। যাহারা পলাইল না, তাহারা অখাদ্য খাইয়া, না খাইয়া, রোগে পড়িয়া প্রাণত্যাগ করিতে লাগিল।

রোগ সময় পাইল—জ্বর, ওলাওঠা, ক্ষয়, বসন্ত। বিশেষতঃ বসন্তের

প্রাদুর্ভাব হইল। গৃহে গৃহে বসন্তে মরিতে লাগিল। কে কাহাকে জল দেয়, কে কাহাকে স্পর্শ করে। কেহ কাহার চিকিৎসা করে না ; কেহ কাহাকে দেখে না ; মরিলে কেহ ফেলে না। অতি রমণীয় বপু অট্টালিকার মধ্যে আপনা আপনি পচে। যে গৃহে একবার বসন্ত প্রবেশ করে, সে গৃহবাসীরা রোগী ফেলিয়া ভয়ে পালায়।" ( আনন্দমঠ—১/১ )

ক্ষুধার্ত মানুষেরা যখন দস্যুবৃত্তি করে কল্যাণী ও তার শিশুসন্তানকে হরণ করে নিয়ে গেল তখন তাদের মনোভাব এক ভয়াবহ বাস্তব-চিত্রকে প্রকাশ করেছে।—

"যে বনমধ্যে দস্যুরা কল্যাণীকে জানাইল, সে বন অতি মনোহর। আলো নাই, শোভা দেখে এমন চক্ষুও নাই, দরিদ্রের হৃদয়ান্তর্গত সৌন্দর্যের ন্যায় সে বনের সৌন্দর্য অদৃষ্ট রহিল। দেশে আহার থাকুক বা না থাকুক—বনে ফুল আছে, ফুলের গন্ধে সে অন্ধকারেও আলো বোধ হইতেছিল। মধ্যে পরিষ্কৃত সুকোমল শষ্পাবৃত ভূমিখণ্ডে দস্যুরা কল্যাণী ও তাঁহার কন্যাকে নামাইল। তাহারা তাঁহাদিগকে ঘিরিয়া বসিল। তখন তাহারা বাদানুবাদ কবিতে লাগিল যে, ইহাদিগকে লইয়া কি করা যায়—যে কিছু অলঙ্কার কল্যাণীর সঙ্গে ছিল, তাহা পূর্বেই তাহারা হস্তগত করিয়াছিল। একদল তাহার বিভাগে ব্যতিব্যস্ত। অলঙ্কারগুলি বিভক্ত হইলে, একজন দস্যু বলিল, "আমরা সোনা-রূপা লইয়া কি করিব, একখানা গহনা লইয়া কেহ আমাকে এক মুটা চাল দাও, ক্ষুধায় প্রাণ যায়—আজ কেবল গাছের পাতা খাইয়া আছি।" একজন এই কথা বলিলে সকলে সেইরূপ বলিয়া গোল করিতে লাগিল। "চাল দাও", "চাল দাও," "ক্ষুধায় প্রাণ যায়, সোনা-রূপা চাহি না।" দলপতি তাহাদিগকে থামাইতে লাগিল, কিন্তু কেহ থামে না, ক্রমে উচ্চ উচ্চ কথা হইতে লাগিল, গালাগালি হইতে লাগিল, মারামারির উপক্রম। যে, যে অলঙ্কার ভাগে পাইয়াছিল, সে, সে অলঙ্কার রাগে তাহার দলপতির গায়ে ছুঁড়িয়া মারিল। দলপতি দুই এক জনকে মারিল, তখন সকলে দলপতিকে আক্রমণ করিয়া তাহাকে আঘাত করিতে লাগিল। দলপতি অনাহারে শীর্ণ এবং ক্লিষ্ট ছিল, দুই এক আঘাতেই ভূপতিত হইয়া প্রাণত্যাগ করিল। তখন ক্ষুধিত, রুষ্ট, উত্তেজিত, জ্ঞানশূন্য দস্যুদলের মধ্যে একজন বলিল, "শৃগাল-কুকুরের মাংস খাইয়াছি, ক্ষুধায় প্রাণ যায়, এস ভাই, আজ এই বেটাকে খাই।" তখন সকলে "জয় কালী!" বলিয়া উচ্চনাদ করিয়া উঠিল। "বম্ কালী! আজ নরমাংস খাইব!" এই বলিয়া

সেই বিশীর্ণদেহ কৃষ্ণকায় প্রেতবৎ মূর্ত্তিসকল, অন্ধকারে খল-খল হাস্য করিয়া, করতালি দিয়া নাচিতে আরম্ভ করিল। দলপতির দেহ পোড়াইবার জন্য এক-জন অগ্নি জ্বালিতে প্রবৃত্ত হইল। শুষ্ক লতা, কাষ্ঠ, তৃণ আহরণ করিয়া চকমকি সোলায় আগুন করিয়া, সেই তৃণকাষ্ঠ জ্বালিয়া দিল। তখন অল্প অল্প অগ্নি জ্বলিতে জ্বলিতে পার্শ্ববর্তী আম্র জম্বীর, পনস, তাল, তিন্তিড়ী, খর্জুর, প্রভৃতি শ্যামল পল্লবরাজি, অল্প অল্প প্রভাসিত হইতে লাগিল। কোথাও পাতা আলোতে জ্বলিতে লাগিল, কোথাও ঘাস উজ্জ্বল হইল। কোথাও অন্ধকার আরও গাঢ় হইল। অগ্নি প্রস্তুত হইলে, একজন মৃতশবের পা ধরিযা টানিয়া আগুনে ফেলিতে গেল। তখন আব একজন বলিল, "রাখ, রও, রও, যদি মহামাংস খাইয়াই আজ প্রাণ রাখিতে হইবে, তবে এই বুড়ার শুকৃন মাংস কেন খাই? আজ যাহা লুঠিয়া আনিয়াছি, তাহাই খাইব, এস, ঐ কচি মেয়েটাকে পোড়াইয়া খাই।" আব একজন বলিল, "যাহা হয় পোড়া বাপু, আর ক্ষুধা সয় না।" তখন সকলে লোলুপ হইয়া যেখানে কল্যাণী কন্যা লইয়া শুইয়া ছিল, সেই দিকে চাহিল। দেখিল যে, সে স্থান শূন্য, কন্যাও নাই, মাতাও নাই। দস্যুদিগেব বিবাদের সময় সুযোগ দেখিয়া, কল্যাণী কন্যা কোলে করিয়া, কন্যার মুখে স্তনটি দিয়া, বনমধ্যে পলাইয়াছে। শিকাব পলাইয়াছে, দেখিয়া মার মার শব্দ কবিয়া, সেই প্রেতমূর্তি দস্যুদল চারিদিকে ছুটিল। অবস্থাবিশেষে মনুষ্য হিংস্র জন্তু মাত্র।"

মন্বন্তরকালীন এই চিত্র যেমন যথাযথ, তেমনি তার অব্যবহিত পরবর্তী কালেও দেশেব অবস্থা কি নিদারুণভাবে শোচনীয় হযে পড়ে তাব বর্ণনাও বঙ্কিমচন্দ্র দিতে ভোলেন নি—

"কাল ৭৬ সাল ঈশ্ববকৃপায শেষ হইল। বাঙ্গালায় ছয় আনা রকম মনুষ্যকে,—কত কোটী তা কে জানে,—যমপুরে প্রেবণ করাইয়া সেই দুর্বৎসর নিজে কালগ্রাসে পতিত হইল। ৭৭ সালে ঈশ্বব সুপ্রসন্ন হইলেন। সুবৃষ্টি হইল, পৃথিবী শস্যশালিনী হইল, যাহারা বাঁচিয়া ছিল, তাহারা পেট ভরিয়া খাইল। অনেকে অনাহারে বা অল্পাহারে রুগ্ন হইয়াছিল, পূর্ণ আহার একেবারে সহ্য করিতে পারিল না। অনেকে তাহাতেই মরিল। পৃথিবী শস্যশালিনী, কিন্তু জনশূন্যা। গ্রামে গ্রামে খালি বাডী পডিয়া পশুগণের বিশ্রামভূমি এবং প্রেতভয়ের কারণ হইয়া উঠিয়াছিল। গ্রামে গ্রামে শত শত উর্বর ভূমিখণ্ড-সকল অকর্ষিত, অনুৎপাদক হইয়া পড়িয়া রহিল, অথবা জঙ্গলে পুরিয়া গেল।

দেশ জঙ্গলে পূর্ণ হইল। যেখানে হাস্যময় শ্যামল শস্যরাশি বিরাজ করিত, যেখানে অসংখ্য গো-মহিষাদি বিচরণ করিত, যে সকল উদ্যান গ্রাম্য যুবক-যুবতীর প্রমোদভূমি ছিল, সে সকল ক্রমে ঘোরতর জঙ্গল হইতে লাগিল। এক বৎসর, দুই বৎসর, তিন বৎসর গেল। জঙ্গল বাড়িতে লাগিল। যে স্থান মনুষ্যের সুখের স্থান ছিল, সেখানে নরমাংসলোলুপ ব্যাঘ্র আসিয়া হরিণাদির প্রতি ধাবমান হইতে লাগিল। যেখানে সুন্দরীর দল অলক্তাঙ্কিতচরণে চরণভূষণ ধ্বনিত করিতে করিতে, বয়স্যার সঙ্গে ব্যঙ্গ করিতে কবিতে, উচ্চ হাসি হাসিতে হাসিতে যাইত, সেইখানে ভল্লুকে বিবর প্রস্তুত করিয়া শাবকাদি লালন-পালন করিতে লাগিল। যেখানে শিশুসকল নবীন বয়সে সন্ধ্যাকালের মল্লিকাকুসুমতুল্য উৎফুল্ল হইয়া হৃদয়তৃপ্তিকর হাস্য হাসিত, সেইখানে আজি যুথে যুথে বন্য হস্তিসকল মদমত্ত হইয়া বৃক্ষের কাণ্ডসকল বিদীর্ণ করিতে লাগিল। যেখানে দুর্গোৎসব হইত, সেখানে শৃগালের বিবর, দোলমঞ্চে পেচকের আশ্রয়, নাটমন্দিরে বিষধব সর্পসকল দিবসে ভেকের অন্বেষণ করে। বাঙ্গালায় শস্য জন্মে, খাইবার লোক নাই; বিক্রেয় জন্মে, কিনিবাব লোক নাই; চাষায় চাষ করে, টাকা পায় না—জমীদারের খাজনা দিতে পারে না; জমীদারেরা রাজার খাজনা দিতে পারে না। রাজা জমিদারী কাড়িয়া লওয়ায় জমিদার-সম্প্রদায় সর্বস্বহৃত হইয়া দরিদ্র হইতে লাগিল। বসুমতী বহুপ্রসবিনী হইলেন, তবু আর ধন জন্মে না। কাহারও ঘরে ধন নাই। যে যাহার পায়, কাড়িয়া খায়। চোর-ডাকাতেরা মাথা তুলিল, সাধু ভীত হইয়া ঘরের মধ্যে লুকাইল।"

(আনন্দমঠ ৩/১)।

'আনন্দমঠে' বঙ্কিমচন্দ্রের দেশাত্মবোধ যেমন ব্যাপকভাবে প্রকাশিত হয়েছে, এখন আর কোথাও হয় নি। 'বন্দেমাতরম্' মন্ত্রে তিনি যে দেশকে মাতারূপে আরাধনার ব্যবস্থা করলেন, তা বহুকাল আমাদের স্বাধীনতার মন্ত্ররূপে উচ্চারিত হয়েছে। ঊনবিংশ শতাব্দীতে দেশাত্মবোধের প্রধান দু'টি ধারা ছিল—অহিংস ও সহিংস। এই গ্রন্থে বঙ্কিমচন্দ্র সন্তানসেনার বিদ্রোহের মাধ্যমে যেমন সশস্ত্র সংগ্রামকে সমর্থন করেছেন, অন্যদিকে তেমনি শান্তির (অহিংসা) বাণী প্রচার করেছেন।

ব্রহ্মচারী কর্তৃক মহেন্দ্রকে দেবী দর্শন করানোর মধ্যে বঙ্কিমচন্দ্রের স্বদেশ-চিন্তার রূপটি প্রকাশিত হয়েছে।—

"ব্রহ্মচারী অগ্রে অগ্রে, মহেন্দ্র পশ্চাৎ পশ্চাৎ দেবালয়ের অভ্যন্তরে প্রবেশ

করিলেন। প্রবেশ করিয়া মহেন্দ্র দেখিল, অতি বিস্তৃত, অতি উচ্চ প্রকোষ্ঠ। এই নবারুণপ্রফুল্ল প্রাতঃকালে, যখন নিকটস্থ কানন সূর্যালোকে হীরকখচিতবৎ জ্বলিতেছে, তখনও সেই বিশাল কক্ষায় প্রায় অন্ধকার। ঘরের ভিতর কি আছে, মহেন্দ্র প্রথমে তাহা দেখিতে পাইল না—দেখিতে দেখিতে, দেখিতে দেখিতে, ক্রমে দেখিতে পাইল, এক প্রকাণ্ড চতুর্ভুজ মূর্তি, শঙ্খচক্রগদাপদ্মধারী, কৌস্তুভশোভিতহৃদয়, সম্মুখে সুদর্শনচক্র ঘূর্ণ্যমানপ্রায় স্থাপিত। মধুকৈটভ স্বরূপ দুইটি প্রকাণ্ড ছিন্নমস্ত মূর্ত্তি রুধিরপ্লাবিতবৎ চিত্রিত হইয়া সম্মুখে রহিয়াছে। বামে লক্ষ্মী আলুলায়িতকুন্তলা শতদলমালামণ্ডিতা ভয়ত্রস্তার ন্যায় দাঁড়াইয়া আছেন। দক্ষিণে সরস্বতী, পুস্তক, বাদ্যযন্ত্র, মূর্তিমান রাগ রাগিণী প্রভৃতি পরিবেষ্টিত হইয়া দাঁড়াইয়া আছেন। বিষ্ণুর অঙ্কোপরি এক মোহিনী মূর্তি—লক্ষ্মী সরস্বতীর অধিক সুন্দরী, লক্ষ্মী সরস্বতীর অধিক ঐশ্বর্য্যান্বিতা। গন্ধর্ব, কিন্নর, দেব, যক্ষ, রক্ষ তাঁহাকে পূজা করিতেছে। ব্রহ্মচারী অতি গম্ভীর, অতি ভীত স্বরে মহেন্দ্রকে জিজ্ঞাসা করিলেন, "সকল দেখিতে পাইতেছ?" মহেন্দ্র বলিল, "পাইতেছি।"

ব্রহ্ম। বিষ্ণুর কোলে কি আছে দেখিয়াছ?

মহে। দেখিয়াছি। কে উনি?

ব্রহ্ম। মা

মহে। মা কে?

ব্রহ্মচারী বলিলেন, "আমরা যাঁর সন্তান।"

মহেন্দ্র। কে তিনি?

ব্রহ্ম। সময়ে চিনিবে। বল—বন্দে মাতরম্। এখন চল, দেখিবে চল।

তখন ব্রহ্মচারী মহেন্দ্রকে কক্ষান্তরে লইয়া গেলেন। সেখানে মহেন্দ্র দেখিলেন, এক অপরূপ সর্বাঙ্গসম্পন্না সর্বাভরণভূষিতা জগদ্ধাত্রী মূর্তি। মহেন্দ্র জিজ্ঞাসা করিলেন, "ইনি কে?"

ব্রহ্ম। মা—যা ছিলেন।

মহে। সে কি?

ব্রহ্ম। ইনি কুঞ্জর কেশরী প্রভৃতি বন্য পশুসকল পদতলে দলিত করিয়া, বন্য পশুর আবাসস্থানে আপনার পদ্মাসন স্থাপিত করিয়াছিলেন। ইনি সর্বালঙ্কারপরিভূষিতা হাস্যময়ী সুন্দরী ছিলেন। ইনি বালার্কবর্ণাভা, সকল ঐশ্বর্যশালিনী। ইঁহাকে প্রণাম কর।

মহেন্দ্র ভক্তিভাবে জগদ্ধাত্রীরূপিণী মাতৃভূমিকে প্রণাম করিলে পর, ব্রহ্মচারী তাঁহাকে এক অন্ধকার সুরঙ্গ দেখাইয়া বলিলেন; "এই পথে আইস।" ব্রহ্মচারী স্বয়ং আগে আগে চলিলেন। মহেন্দ্র সভয়ে পাছু পাছু চলিলেন। ভূগর্ভস্থ এক অন্ধকার প্রকোষ্ঠে কোথা হইতে সামান্য আলো আসিতেছিল। সেই ক্ষীণালোকে এক কালীমূর্তি দেখিতে পাইলেন।

ব্রহ্মচারী বলিলেন, "দেখ, মা যা হইয়াছেন।"

মহেন্দ্র সভয়ে বলিল, "কালী"।

ব্রহ্ম। কালী—অন্ধকারসমাচ্ছন্না কালিমাময়ী। হৃতসর্বস্বা, এই জন্য নগ্নিকা। আজি দেশে সর্বত্রই শ্মশান—তাই মা কঙ্কালমালিনী। আপনার শিব আপনার পদতলে দলিতেছেন—হায় মা!

ব্রহ্মচারীর চক্ষে দর দর ধারা পড়িতে লাগিল। মহেন্দ্র জিজ্ঞাসা করিলেন, "হাতে খেটক খর্পর কেন?"

ব্রহ্ম। আমার সন্তান, অস্ত্র মার হাতে এই দিয়াছি মাত্র—বল, বন্দে মাতরম্।

"বন্দে মাতরম্" বলিয়া মহেন্দ্র কালীকে প্রণাম করিল। তখন ব্রহ্মচারী বলিলেন, "এই পথে আইস।" এই বলিয়া তিনি দ্বিতীয় সুরঙ্গ আরোহণ করিতে লাগিলেন। সহসা তাঁহাদিগের চক্ষে প্রাতঃসূর্যের রশ্মিরাশি প্রভাসিত হইল। চারি দিক্ হইতে মধুকণ্ঠ পক্ষিকুল গায়িয়া উঠিল। দেখিলেন, এক মর্মরপ্রস্তর নির্মিত প্রকাণ্ড মন্দিরের মধ্যে সুবর্ণনির্মিত দশভুজা প্রতিমা নবারুণ-কিরণে জ্যোতির্ময়ী হইয়া হাসিতেছে। ব্রহ্মচারী প্রণাম করিয়া বলিলেন—

"এই মা যা হইবেন। দশভুজ দশ দিকে প্রসারিত,—তাহাতে নানা আয়ুধরূপে নানা শক্তি শোভিত, পদতলে শত্রু বিমর্দিত, পদাশ্রিত বীরকেশরী শত্রুনিপীড়নে নিযুক্ত। দিগ্‌ভুজা—"বলিতে বলিতে সত্যানন্দ গদ্গদকণ্ঠে কাঁদিতে লাগিলেন। "দিগ্‌ভুজা—নানাপ্রহরণধারিণী শত্রুবিমর্দিনী—বীরেন্দ্র-পৃষ্ঠবিহারিণী—দক্ষিণে লক্ষ্মী ভাগ্যরূপিণী—বামে বাণী বিদ্যাবিজ্ঞানদায়িনী—সঙ্গে বলরূপী কার্তিকেয়, কার্যসিদ্ধিরূপী গণেশ; এস, আমরা মাকে উভয়ে প্রণাম করি।" তখন দুই জনে যুক্ত করে ঊর্ধ্বমুখে এককণ্ঠে ডাকিতে লাগিল,—

"সর্ব্বমঙ্গল-মঙ্গল্যে শিবে সর্ব্বার্থ-সাধিকে।
শরণ্যে ত্র্যম্বকে গৌরী নারায়ণি নমোহস্তু তে॥"

উভয়ে ভক্তিভাবে প্রণাম করিয়া গাত্রোত্থান করিলে, মহেন্দ্র গদ্গদকণ্ঠে জিজ্ঞাসা করিলেন, "মার এ মূর্তি কবে দেখিতে পাইব ?"

ব্রহ্মচারী বলিলেন, "যবে মার সকল সন্তান মাকে মা বলিয়া ডাকিবে, সেই দিন উনি প্রসন্ন হইবেন।" (আনন্দমঠ—১/১১)।

দেবীর এই মূর্তিপূজায় উদ্বুদ্ধ হয়েই সন্তানসেনারা ইংরাজের বিরুদ্ধে সশস্ত্র সংগ্রামে অবতীর্ণ হয়েছিলেন। কিন্তু শেষপর্যন্ত বঙ্কিমচন্দ্র বেশিদূর অগ্রসর হতে পারলেন না। যে ইংরাজ-সরকারের তিনি নিমক খেয়েছিলেন তারজন্ত তাঁকে লেখনী-সন্ধি করতে হল। তবুও সত্যানন্দ ও মহাপুরুষের কথোপ-কথনের মধ্যে আমরা যেন বঙ্কিমের দেশপ্রেমিক সত্তা ও চাকুরীজীবি সত্তার দ্বন্দ্বময় রূপটি লক্ষ্য করতে পারি।—

"সত্যানন্দ ঠাকুর রণক্ষেত্র হইতে কাহাকে কিছু না বলিয়া আনন্দমঠে চলিয়া আসিলেন। সেখানে গভীর রাত্রে, বিষ্ণুমণ্ডপে বসিয়া ধ্যানে প্রবৃত্ত। এমত সময়ে সেই চিকিৎসক সেখানে আসিয়া দেখা দিলেন। দেখিয়া, সত্যানন্দ উঠিয়া প্রণাম করিলেন।

চিকিৎসক বলিলেন, "সত্যানন্দ, আজ মাঘী পূর্ণিমা।"

সত্য। চলুন—আমি প্রস্তুত। কিন্তু হে মহাত্মন্!—আমার এক সন্দেহ ভঞ্জন করুন। আমি যে মুহূর্তে যুদ্ধজয় করিয়া সনাতনধর্ম নিষ্কণ্টক করিলাম—সেই সময়ে আমার প্রতি এ প্রত্যাখ্যানের আদেশ কেন হইল ?"

যিনি আসিয়াছিলেন, তিনি বলিলেন, "তোমার কার্য্য সিদ্ধি হইয়াছে, মুসলমান রাজ্য ধ্বংস হইয়াছে। আর তোমার এখন কোন কার্য নাই। অনর্থক প্রাণিহত্যার প্রয়োজন নাই।"

সত্য। মুসলমান রাজ্য ধ্বংস হইয়াছে, কিন্তু হিন্দুরাজ্য স্থাপিত হয় নাই—এখনও কলিকাতায় ইংরেজ প্রবল।

তিনি। হিন্দুরাজ্য এখন স্থাপিত হইবে না—তুমি থাকিলে এখন অনর্থক নরহত্যা হইবে। অতএব চল।

শুনিয়া সত্যানন্দ তীব্র মর্মপীড়ায় কাতর হইলেন। বলিলেন, "হে প্রভু! যদি হিন্দুরাজ্য স্থাপিত হইবে না তবে কে রাজা হইবে ? আবার কি মুসলমান রাজা হইবে ?"

তিনি বলিলেন, "না, এখন ইংরেজ রাজা হইবে।" সত্যানন্দের দুই চক্ষে জলধারা বহিতে লাগিল। তিনি উপরিস্থিতা, মাতৃরূপা জন্মভূমি প্রতিমার

দিকে ফিরিয়া জোড়হাতে বাষ্পনিরুদ্ধস্বরে বলিতে লাগিলেন, "হায় মা! তোমায় উদ্ধার করিতে পারিলাম না—আবার তুমি ম্লেচ্ছের হাতে পড়িবে। সন্তানের অপরাধ লইও না। হায় মা! কেন আজ রণক্ষেত্রে আমার মৃত্যু হইল না।"

চিকিৎসক বলিলেন, "সত্যানন্দ, কাতর হইও না। তুমি বুদ্ধির ভ্রমক্রমে দস্যুবৃত্তির দ্বারা ধন সংগ্রহ করিয়া রণজয় করিয়াছ। পাপের কখন পবিত্র ফল হয় না। অতএব তোমরা দেশের উদ্ধার করিতে পারিবে না। আর যাহা হইবে, তাহা ভালই হইবে। ইংরেজ রাজা না হইলে সনাতনধর্মের পুনরুদ্ধারের সম্ভাবনা নাই। মহাপুরুষেরা যেরূপ বুঝিয়াছেন, এ কথা আমি তোমাকে সেইরূপ বুঝাই। মনযোগ দিয়া শুন। তেত্রিশ কোটি দেবতার পূজা সনাতনধর্ম নহে, সে একটা লৌকিক অপকৃষ্ট ধর্ম; তাহার প্রভাবে প্রকৃত সনাতনধর্ম—ম্লেচ্ছেরা যাহাকে হিন্দুধর্ম বলে—তাহা লোপ পাইয়াছে। প্রকৃত হিন্দুধর্ম জ্ঞানাত্মক, কর্মাত্মক নহে। সেই জ্ঞান দুই প্রকার, বহির্বিষয়ক ও অন্তর্বিষয়ক। অন্তর্বিষয়ক যে জ্ঞান, সে-ই সনাতনধর্মের প্রধান ভাগ। কিন্তু বহির্বিষয়ক জ্ঞান আগে না জন্মিলে অন্তর্বিষয়ক জ্ঞান জন্মিবার সম্ভাবনা নাই। স্থূল কি, তাহা না জানিলে, সূক্ষ্ম কি, তাহা জানা যায় না। এখন এদেশে অনেকদিন হইতে বহির্বিষয়ক জ্ঞান বিলুপ্ত হইয়া গিয়াছে—কাজেই প্রকৃত সনাতনধর্মও লোপ পাইয়াছে। সনাতনধর্মের পুনরুদ্ধার করিতে গেলে, আগে বহির্বিষয়ক জ্ঞানের প্রচার করা আবশ্যক। এখন এদেশে বহির্বিষয়ক জ্ঞান নাই—শিখায় এমন লোক নাই; আমরা লোকশিক্ষায় পটু নহি। অতএব ভিন্ন দেশ হইতে বহির্বিষয়ক জ্ঞান আনিতে হইবে। ইংরেজ বহির্বিষয়ক জ্ঞানে অতি সুপণ্ডিত, লোকশিক্ষায় বড় সুপটু। সুতরাং ইংরেজকে রাজা করিব। ইংরেজী শিক্ষায় এদেশীয় লোক বহিস্তত্ত্বে সুশিক্ষিত হইয়া অন্তস্তত্ত্ব বুঝিতে সক্ষম হইব। তখন সনাতনধর্ম প্রচারের আর বিঘ্ন থাকিবে না। তখন প্রকৃত ধর্ম আপনা আপনি পুনরুদ্দীপ্ত হইবে। যত দিন না তা হয়, যত দিন না হিন্দু আবার জ্ঞানবান্, গুণবান্ আর বলবান্ হয়, ততদিন ইংরেজরাজ্য অক্ষয় থাকিবে। ইংরেজ রাজ্যে প্রজা সুখী হইবে—নিষ্কণ্টকে ধর্মাচরণ করিবে। অতএব হে বুদ্ধিমান্—ইংরেজের সঙ্গে যুদ্ধে নিরস্ত হইয়া আমার অনুসরণ কর।"

সত্যানন্দ বলিলেন, "হে মহাত্মন্! যদি ইংরেজকে রাজা করাই আপনাদের অভিপ্রায়, যদি এ সময়ে ইংরেজের রাজ্যই দেশের পক্ষে মঙ্গলকর, তবে আমাদিগকে এই নৃশংস যুদ্ধকার্যে কেন নিযুক্ত করিয়াছিলেন?"

মহাপুরুষ বলিলেন, "ইংরেজ এক্ষণে বণিক্—অর্থসংগ্রহেই মন, রাজ্য-শাসনের ভার লইতে চাহে না। এই সন্তানবিদ্রোহের কারণে, তাহারা রাজ্য-শাসনের ভার লইতে বাধ্য হইবে; কেন না, রাজ্যশাসন ব্যতীত অর্থসংগ্রহ হইবে না। ইংরেজ রাজ্যে অভিষিক্ত হইবে বলিয়াই সন্তানবিদ্রোহ উপস্থিত হইয়াছে। এক্ষণে আইস—জ্ঞানলাভ করিয়া তুমি স্বয়ং সকল কথা বুঝিতে পারিবে।"

সত্যানন্দ। হে মহাত্মন্! আমি জ্ঞানলাভের আকাঙ্ক্ষা রাখি না—জ্ঞানে আমার কাজ নাই—আমি যে ব্রতে ব্রতী হইয়াছি, ইহাই পালন করিব। আশীর্বাদ করুন, আমার মাতৃভক্তি অচলা হউক।

মহাপুরুষ। ব্রত সফল হইয়াছে—মার মঙ্গল সাধন করিয়াছ—ইংরেজ-রাজ্য স্থাপিত করিয়াছ। যুদ্ধবিগ্রহ পরিত্যাগ কর, লোকে কৃষিকার্য্যে নিযুক্ত হউক, পৃথিবী শস্যশালিনী হউন, লোকের শ্রীবৃদ্ধি হউক।

সত্যানন্দের চক্ষু হইতে অগ্নিস্ফুলিঙ্গ নির্গত হইল। তিনি বলিলেন, "শত্রুশোণিতে সিক্ত করিযা মাতাকে শস্যশালিনী করিব।"

মহাপুরুষ। শত্রু কে? শত্রু আর নাই। ইংরেজ মিত্ররাজা। আর ইংরেজের সঙ্গে যুদ্ধে শেষ জয়ী হয়, এমন শক্তিও কাহারও নাই।

সত্যানন্দ। না থাকে, এইখানে এই মাতৃপ্রতিমাসম্মুখে দেহত্যাগ করিব।

মহাপুরুষ। অজ্ঞানে? চল, জ্ঞানলাভ করিবে চল। হিমালয়শিখরে মাতৃমন্দির আছে, সেইখান হইতে মাতৃর্মূর্ত্তি দেখাইব।

এই বলিয়া মহাপুরুষ সত্যানন্দের হাত ধরিলেন। কি অপূর্ব শোভা! সেই গম্ভীর বিষ্ণুমন্দিরে প্রকাণ্ড চতুর্ভুজ মূর্ত্তির সম্মুখে, ক্ষীণলোকে সেই মহাপ্রতিভাপূর্ণ দুই পুরুষমূর্ত্তি শোভিত—একে অন্যের হাত ধরিয়াছে। কে কাহাকে ধরিয়াছে? জ্ঞান আসিয়া ভক্তিকে ধরিয়াছে—ধর্ম আসিয়া কর্মকে ধরিয়াছে; বিসর্জন আসিয়া প্রতিষ্ঠাকে ধরিয়াছে; কল্যাণী আসিয়া শান্তিকে ধরিয়াছে। এই সত্যানন্দ শান্তি; এই মহাপুরুষ কল্যাণী। সত্যানন্দ প্রতিষ্ঠা, মহাপুরুষ বিসর্জন।

বিসর্জন আসিয়া প্রতিষ্ঠাকে লইয়া গেল।" (আনন্দমঠ—৪/৮)।

'দেবীচৌধুরাণী' উপন্যাসে বঙ্কিমচন্দ্রের ইতিহাস ও সমাজচেতনার মিশ্রণ ঘটেছে। এ ছাড়া এই উপন্যাস রচনার পিছনে বঙ্কিমচন্দ্রের আদর্শবাদ যে কার্যকরী হয়েছে, একথা সর্ববাদীসম্মত। গীতার অনুশীলনতত্ত্বের প্রকাশ

তিনি দেখিয়েছেন প্রফুল্ল চরিত্রের মধ্যে। নিষ্কাম কর্মসাধনাই জীবনের একমাত্র লক্ষ্য হওয়া উচিত। প্রফুল্লর দীর্ঘ পাঁচ বছর ধরে অনুশীলনের ফল যখন গার্হস্থ্য জীবনের ক্ষুদ্র গণ্ডীর মধ্যে এসে সার্থকতা খুঁজে পায়, তখন বঙ্কিমের এই আদর্শবোধের কথা চিন্তা করে তা মেনে নিতে হয়।

দেবীচৌধুরাণী

গার্হস্থ্য ধর্মই মানব-জীবনের শ্রেষ্ঠ সাধনপীঠ। প্রফুল্ল তাই নিশির মত সব-কিছু শ্রীকৃষ্ণে অর্পণ করতে পারেনি। শ্রীকৃষ্ণে সর্বস্ব সমর্পণ ক'রে নিশি নিষ্কর্মা। প্রযুল্লর কিছু কর্ম আছে সংসারে ক্ষেত্রে। বাঙালী গার্হস্থ্য জীবনে সুখশান্তি কামনায় বঙ্কিমচন্দ্র প্রফুল্লর মত সর্বগুণসম্পন্না নারীর আবির্ভাব কামনা করেছেন।

কিন্তু আদর্শবাদ যাই থাক না কেন, এর মধ্যে গার্হস্থ্য জীবনের তৎকালীন সমাজের চিত্রটি সুন্দরভাবে ফুটে উঠেছে। হরবল্লভের বিরাট পরিবার, প্রফুল্লর নামে পাড়ার লোকের কুৎসা রটনা, ব্রজেশ্বরের সাগরের বাপের বাড়ী যাত্রার ঘটনা প্রভৃতি দৃষ্টান্ত হিসাবে উল্লেখ করা যেতে পারে।

ব্রজেশ্বরের পিতৃভক্তির একটু বাড়াবাড়ি হয়েছে বলে অনেকে মনে করেন। কিন্তু কার্যতঃ না হলেও, ব্রজেশ্বরের মধ্যে কিছু অন্তর্দ্বন্দ্বের অবতারণা করে চরিত্রটির মহিমা বজায় রাখা হয়েছে।

ভবানী পাঠকের কাছে প্রফুল্লর শিক্ষার যে বিস্তারিত বর্ণনা বঙ্কিমচন্দ্র দিয়েছেন, তা নিতান্ত উপেক্ষনীয় নয়। এই বর্ণনার মধ্য দিয়ে বঙ্কিমচন্দ্রের শিক্ষা-সম্পর্কিত মানসিকতার কি কোন পরিচয় পাওয়া যাবে! পরিচ্ছেদটি আমরা অনুসন্ধান করতে পারি।

"প্রফুল্লের শিক্ষা আরম্ভ হইল। নিশি ঠাকুরাণী, রাজার ঘরে থাকিয়া, পরে ভবানী ঠাকুরের কাছে লেখাপড়া শিখিয়াছিলেন— বর্ণশিক্ষা, হস্তলিপি, কিঞ্চিৎ শুভঙ্করী আঁক প্রফুল্ল তাঁহার কাছে শিখিল। তার পর পাঠক ঠাকুর নিজে অধ্যাপকের আসন গ্রহণ করিলেন। প্রথমে ব্যাকরণ আরম্ভ করাইলেন। আরম্ভ করাইয়া দুই চারি দিন পড়াইয়া অধ্যাপক বিস্মিত হইলেন। প্রফুল্লের বুদ্ধি অতি তীক্ষ, শিখিবার ইচ্ছা অতি প্রবল—প্রফুল্ল বড় শীঘ্র শিখিতে লাগিল। তাহার পরিশ্রমে নিশিও বিস্মিতা হইল। প্রফুল্লের রন্ধন, ভোজন, শয়ন সব নামমাত্র, কেবল "সু ঔ জস্, অম্ ঔ শস্" ইত্যাদিতে মন। নিশি বুঝিল যে, প্রফুল্ল সেই "দুই নূতন" কে ভুলিবার জন্য অনন্যচিত্ত হইয়া বিদ্যাশিক্ষার চেষ্টা করিতেছে। ব্যাকরণ কয়েক মাসে অধিকৃত হইল। তার

পর প্রফুল্ল ভট্টিকাব্য জলের মত সাঁতার দিয়া পার হইয়া গেল। সঙ্গে সঙ্গে অভিধান অধিকৃত হইল। রঘু, কুমার, নৈষধ, শকুন্তলা প্রভৃতি কাব্যগ্রন্থ অবাধে অতিক্রান্ত হইল। তখন আচার্য্য একটু সাংখ্য, একটু বেদান্ত এবং একটু ন্যায় শিখাইলেন। এ সকল অল্প অল্প মাত্র। এই সকল দর্শনে ভূমিকা করিয়া, প্রফুল্লকে সবিস্তারে যোগশাস্ত্রাধ্যয়নে নিযুক্ত করিলেন; এবং সর্বশেষে সর্বগ্রন্থশ্রেষ্ঠ শ্রীমদ্ভগবদ্গীতা অধীত করাইলেন। পাঁচ বৎসরে শিক্ষা সম্পূর্ণ হইল।

এদিকে প্রফুল্লের ভিন্নপ্রকার শিক্ষাও তিনি ব্যবস্থা করিতে নিযুক্ত রহিলেন। গোব্‌রার মা কিছু কাজ করে না, কেবল হাট করে—সেটাও ভবানী ঠাকুরের ইঙ্গিতে। নিশিও বড় সাহায্য করে না, কাজেই প্রফুল্লকে সকল কাজ করিতে হয়। তাহাতে প্রফুল্লের কষ্ট নাই—মাতার গৃহেও সকল কাজ নিজে করিতে হইত। প্রথম বৎসর তাহার আহারের জন্য ভবানী ঠাকুর ব্যবস্থা করিয়াছিলেন—মোটা চাউল, সৈন্ধব, ঘি ও কাঁচকলা। আর কিছুই না। নিশির জন্য তাই। প্রফুল্লের তাহাতেও কোন কষ্ট হইল না। মার ঘরে সকল দিনে এত জুটিত না। তবে প্রফুল্ল এক বিষয়ে ভবানী ঠাকুারর অবাধ্য হইল। একাদশীর দিন সে জোর করিয়া মাছ খাইত—গোব্‌রার মা হাট হইতে মাছ না আনিলে, প্রফুল্ল খানা, ডোবা, বিল, খালে আপনি ছাঁকা দিয়া মাছ ধরিত; সুতরাং গোব্‌রার মা হাট হইতে একাদশীতে মাছ আনিতে আর আপত্তি করিত না।

দ্বিতীয় বৎসরে নিশিব আহারের ব্যবস্থা পূর্বমত রহিল। কিন্তু প্রফুল্লের পক্ষে কেবল নুন লঙ্কা ভাত আর একাদশীতে মাছ। তাহাতে প্রফুল্ল কোন আপত্তি করিল না।

তৃতীয় বৎসরে নিশির প্রতি আদেশ হইল, তুমি ছানা, সন্দেশ, ঘৃত, মাখন, ক্ষীব, ননী, ফল, মূল, অন্ন, ব্যঞ্জন উত্তমরূপে খাইবে, কিন্তু প্রফুল্লের নুন লঙ্কা ভাত। দুই জনে একত্র বসিয়া খাইবে। খাইবার সময়ে প্রফুল্ল ও নিশি দুই জনে বসিয়া হাসিত। নিশি ভাল সামগ্রী বড খাইত না—গোব্‌রাব মাকে দিত। এই পরীক্ষাতেও প্রফুল্ল উত্তীর্ণ হইল।

চতুর্থ বৎসরে প্রফুল্লের প্রতি উপাদেয় ভোজ্য খাইতে আদেশ হইল। প্রফুল্ল তাহা খাইল।

পঞ্চম বৎসরে তাহার প্রতি যথেচ্ছ ভোজনের উপদেশ হইল। প্রফুল্ল প্রথম বৎসরের মত খাইল।

শয়ন, বসন, স্নান, নিদ্রা সম্বন্ধে এতদনুরূপ অভ্যাসে ভবানী ঠাকুর শিষ্যাকে নিযুক্ত করিলেন। পরিধানে প্রথম বৎসরে চারিখানা কাপড়। দ্বিতীয় বৎসরে দুইখানা। তৃতীয় বৎসরে গ্রীষ্মকালে একখানা মোটা গড়া, অঙ্গে শুকাইতে হয়, শীতকালে একখানি ঢাকাই মলমল, অঙ্গে শুকাইয়া লইতে হয়। চতুর্থ বৎসরে পাট কাপড়, ঢাকাই কাল্কাদার শান্তিপুরে। প্রফুল্ল সে সকল ছিঁড়িয়া খাটো করিয়া লইয়া পরিত। পঞ্চম বৎসরে বেশ ইচ্ছামত। প্রফুল্ল মোটা গড়াই বহাল রাখিল। মধ্যে মধ্যে ক্ষারে কাচিয়া লইত।

কেশবিন্যাস সম্বন্ধেও ঐরূপ। প্রথম বৎসরে তৈল নিষেধ, চুল রুক্ষ বাঁধিতে হইত। দ্বিতীয় বৎসরে চুল বাঁধাও নিষেধ। দিবারাত্র চুলের রাশি আলুলায়িত থাকিত। তৃতীয় বৎসরে ভবানী ঠাকুরের আদেশ অনুসারে সে মাথা মুড়াইল। চতুর্থ বৎসরে নূতন চুল হইল; ভবানী ঠাকুর আদেশ করিলেন, "কেশ গন্ধ-তৈল দ্বারা নিষিক্ত করিয়া সর্বদা রঞ্জিত করিবে।" পঞ্চম বৎসরে স্বেচ্ছাচার আদেশ করিলেন। প্রফুল্ল, পঞ্চম বৎসরে চুলে হাতও দিল না।

প্রথম বৎসরে তুলার তোষকে তুলার বালিশে প্রফুল্ল শুইল। দ্বিতীয় বৎসরে বিচালির বালিশ, বিচালির বিছানা। তৃতীয় বৎসরে ভূমি-শয্যা। চতুর্থ বৎসরে কোমল দুগ্ধফেননিভ শয্যা। পঞ্চম বৎসরে স্বেচ্ছাচার। পঞ্চম বৎসরে প্রফুল্ল যেখানে পাইত, সেখানে শুইত।

প্রথম বৎসরে ত্রিযাম নিদ্রা। দ্বিতীয় বৎসরে দ্বিযাম। তৃতীয় বৎসরে দুই দিন অন্তর রাত্রিজাগরণ। চতুর্থ বৎসরে তন্দ্রা আসিলেই নিদ্রা। পঞ্চম বৎসরে স্বেচ্ছাচার। প্রফুল্ল রাত জাগিয়া পড়িত ও পুঁথি নকল করিত।

প্রফুল্ল জল, বাতাস, রৌদ্র, আগুন সম্বন্ধেও শরীরকে সহিষ্ণু করিতে লাগিল। ভবানীঠাকুর প্রফুল্লের প্রতি আর একটি শিক্ষার আদেশ করিলেন, তাহা বলিতে লজ্জা করিতেছে; কিন্তু না বলিলেও কথা অসম্পূর্ণ থাকে। দ্বিতীয় বৎসরে ভবানী ঠাকুর বলিলেন, "বাছা, একটু মল্লযুদ্ধ শিখিতে হইবে।" প্রফুল্ল লজ্জায় মুখ নত করিল, বলিল, "ঠাকুর আর যা বলেন, তা শিখিব, এটি পারিব না।"

ভ। এটি নইলে নয়।

প্র। সে কি ঠাকুর! স্ত্রীলোক মল্লযুদ্ধ শিখিয়া কি করিবে?

ভ। ইন্দ্রিয়জয়ের জন্য। দুর্বল শরীরে ইন্দ্রিয় জয় করিতে পারে না। ব্যায়াম ভিন্ন ইন্দ্রিয়জয় নাই।

প্র। কে আমাকে মল্লযুদ্ধ শিখাইবে? পুরুষ মানুষের কাছে আমি মল্লযুদ্ধ শিখিতে পারিব না।

ভ। নিশি শিখাইবে। শিশি ছেলেধরার মেয়ে। তারা বলিষ্ঠ বালক বালিকা ভিন্ন দলে রাখে না। তাহাদের সম্প্রদায়ে থাকিয়া নিশি বাল্যকালে ব্যায়াম শিখিয়াছিল। আমি এ সকল ভাবিয়া চিন্তিয়া নিশিকে তোমার কাছে পাঠাইয়াছি।

প্রফুল্ল চারি বৎসর ধরিয়া মল্লযুদ্ধ শিখিল।

প্রথম বৎসর ভবানী ঠাকুর প্রফুল্লের বাড়ীতে কোন পুরুষকে যাইতে দিতেন না বা তাহাকে বাড়ীর বাহিরে কোন পুরুষের সঙ্গে আলাপ করিতে দিতেন না। দ্বিতীয় বৎসরে আলাপ পক্ষে নিষেধ রহিত করিলেন। কিন্তু তাহার বাড়ীতে কোন পুরুষকে যাইতে দিতেন না। পরে তৃতীয় বৎসরে যখন প্রফুল্ল মাথা মুড়াইল, তখন ভবানী ঠাকুর বাছা বাছা শিষ্য সঙ্গে লইয়া প্রফুল্লের নিকট যাইতেন—প্রফুল্ল নেড়া মাথায়, অবনত মুখে তাহাদের সঙ্গে শাস্ত্রীয় আলাপ করিত। চতুর্থ বৎসরে ভবানী নিজে অনুচরদিগের মধ্যে বাছা বাছা লাঠিয়াল লইয়া আসিতেন; প্রফুল্লকে তাহাদের সহিত মল্লযুদ্ধ করিতে বলিতেন। প্রফুল্ল তাঁহার সম্মুখে তাহাদের সঙ্গে মল্লযুদ্ধ করিত। পঞ্চম বৎসরে কোন বিধি-নিষেধ রহিল না। প্রয়োজনমত প্রফুল্ল পুরুষ দিগের সঙ্গে আলাপ করিত, নিষ্প্রয়োজনে করিত না। যখন প্রফুল্ল পুরুষমানুষদিগের সঙ্গে আলাপ করিত, তখন তাহাদিগকে আপনার পুত্র মনে করিয়া কথা কহিত।

এই মত নানারূপ পরীক্ষাও অভ্যাসের দ্বারা অতুল সম্পত্তির অধিকারিণী প্রফুল্লকে ভবানী ঠাকুর ঐশ্বর্য্যভোগের যোগ্য পাত্রী করিতে চেষ্টা করিলেন। পাঁচ বৎসরে সকল শিক্ষা শেষ হইল।" (দেবী চৌধুরাণী—১/১৫)।

'দেবীচৌধুরাণী' উপন্যাসে ব্রজেশ্বরের পিতৃভক্তির যে চিত্র আছে, 'সীতারাম' উপন্যাসে তার একটি অন্যতর চিত্র লক্ষ্য করা যায়।—"সীতা। পিতার আজ্ঞা সকল সময়েই পালনীয়—তিনি যখন আছেন, তখনও পালনীয়—তিনি যখন স্বর্গে, তখনও পালনীয়। কিন্তু পিতা যদি অধর্ম করিতে বলেন, তবে তাহা কি পালনীয়? পিতা-মাতা বা গুরুর অজ্ঞাতেও অধর্ম করা যায় না—কেন না, যিনি পিতা-মাতার পিতামাতা এবং গুরুর গুরু, অধর্ম করিলে তাঁহার বিধি লঙ্ঘন করা হয়।" (সীতারাম—১/৭)।

সীতারাম

'সীতারাম' উপন্যাসে অঙ্কিত কয়েকজন মুসলমানের চরিত্র নিকৃষ্টরূপে

অঙ্কন করা হয়েছে ব'লে অনেকে বঙ্কিমকে মুসলমান বিদ্বেষী ব'লে অভিযুক্ত করেন। কিন্তু তারই পাশাপাশি আর একজন মুসলমান ফকিরের উদার মতবাদ যে বঙ্কিমেরই সৃষ্টি, একথা আমাদের ভুললে চলবে না।

বঙ্কিম-উপন্যাসে সমসাময়িক দেশ-কাল ও ঘটনার যে সমীক্ষা করা হল, তার অসম্পূর্ণতা সম্বন্ধে সকলেই একমত হবেন, এবং স্বীকার করবেন যে বঙ্কিম তাঁর উপন্যাসে বেশিরভাগ ক্ষেত্রেই বাইরের জগতের দ্বার রুদ্ধ ক'রে রেখেছিলেন। তাছাড়া বঙ্কিমচন্দ্রের প্রবন্ধ ও অন্যান্য রচনার সাক্ষে এই সিদ্ধান্তগুলি আরও অনেকটা যুক্তিনিষ্ঠ করা যেত, কিন্তু সেগুলি আমাদের বক্ষমান প্রবন্ধের অধিকারভুক্ত নয়।

তবে মোটামুটিভাবে দেখা গেল সামাজিক ঘটনার মধ্যে বঙ্কিমচন্দ্র ইতঃস্তত: বিক্ষিপ্ত কিছু কিছু বিষয়ের বর্ণনা করেছেন। বহুবিবাহ সম্পর্কে তাঁর কিঞ্চিৎ দুর্বলতা ছিল বলেই মনে হয়, কারণ তাঁর উপন্যাসের অধিকাংশ নায়কেরই একাধিক বিবাহ। বিধবাবিবাহের ব্যাপারে বঙ্কিমচন্দ্র সুফল-কুফল দু'দিক সম্বন্ধেই সচেতন ছিলেন। উনবিংশ শতাব্দীর 'ইয়ংবেঙ্গল'-এর উপস্থিতি বঙ্কিম-উপন্যাসে নেই। তবে ইংরেজী শিক্ষা বাঙালী যুবমানসে যে পরিবর্তন এনেছিল, তার প্রকাশ আছে। বঙ্কিমচন্দ্রের উপন্যাসে অধিকাংশই ছোট পরিবার। একান্নবর্তী পরিবারের বদলে ক্ষুদ্র পরিবারের উপস্থিতি আধুনিক সমাজব্যবস্থার অন্যতম বৈশিষ্ট্য।

অর্থনৈতিক অবস্থার মধ্যে—বঙ্কিমচন্দ্র মোটামুটি স্থিতাবস্থা বজায় রেখেছেন। 'বঙ্গদেশের কৃষক' বা 'সাম্য' বা 'বিড়াল' প্রবন্ধে বঙ্কিমচন্দ্র যেমন অর্থনৈতিক বৈষম্যের আলোচনা করেছেন, উপন্যাসে সেরকম সুযোগ কোথাও গ্রহণ করেননি। ইতিহাসের দূরকালের পটভূমিতে যেসব দুর্ভিক্ষ-মন্বন্তরের কথা বলেছেন, তা সেকালের বাস্তবচিত্র প্রকাশেই ব্যবহৃত হয়েছে।

বঙ্কিম-উপন্যাসে রাজনৈতিক চেতনা সার্থকতা লাভ করেছে দেশাত্মবোধের সার্থক প্রকাশে। দূরকালের প্রেক্ষাপটে হলেও পরাধীনতার গ্লানিবোধ ও স্বাধীনতার কামনা তাঁরে মধ্যে স্পষ্ট রূপ লাভ করেছে। তবে ইংরাজদের ভাল দিকটিও তিনি অস্বীকার করেননি।

শিক্ষাক্ষেত্রে ইংরাজী শিক্ষার আশীর্বাদকে তিনি অস্বীকার করতে পারেননি, কিন্তু প্রাচ্যশিক্ষার ধারাটিকেও তিনি বজায় রাখার সপক্ষে।

হিন্দুধর্মের প্রতি তাঁর আসক্তি একটু বেশি রকমের। তাই পাশ্চাত্য রোমান্সের মত দেবীচৌধুরাণীকে দিয়ে এত কাণ্ড করিয়েও শেষ পর্যন্ত তাঁকে গৃহধর্মে অনুশীলনতত্ত্বের প্রয়োগের চূড়ান্ত পরাকাষ্ঠা দেখাতে হয়েছে। ব্রাহ্ম-ধর্মের প্রতি তাঁর বিরূপতা না থাকলেও অনুরাগ বড় একটা ছিল না।

---

## ॥ পাঁচ ॥

## বঙ্কিম-উপন্যাসে পূর্ববর্তী বাংলাসাহিত্যের প্রভাব

দশম-একাদশ শতাব্দীতে 'চর্যাপদ'-কে নিয়ে যে বাংলাসাহিত্যের যাত্রা সুরু হয়েছিল, উনবিংশ শতাব্দীতে বঙ্কিমচন্দ্রে এসে তার যে একটি স্পষ্ট পট-পরিবর্তন ঘটেছে, একথা অস্বীকার করবার উপায় নেই। 'বঙ্কিমচন্দ্র' প্রবন্ধে রবীন্দ্রনাথ এই পরিবর্তনের সুস্পষ্ট স্বীকৃতি দিয়েছেন।—"পূর্বে কী ছিল এবং পরে কী পাইলাম, তাহা দুইকালের সন্ধিস্থলে দাঁড়াইয়া আমরা একমুহূর্তেই অনুভব করিতে পারিলাম। কোথায় গেল সেই অন্ধকার, সেই একাকার, সেই সুপ্তি, কোথায় গেল সেই বিজয়বসন্ত, সেই গোলেবকাওলি, সেই বালক-ভুলানো কথা—কোথা হইতে আসিল এত আলোক, এত আশা, এত সংগীত, এত বৈচিত্র্য! বঙ্গদর্শন যেন তখন আষাঢ়ের প্রথম বর্ষার মতো "সমাগতো রাজবদুন্নতধ্বনির্।" এবং মুষলধারে ভাববর্ষণে বঙ্গসাহিত্যের পূর্ববাহিনী পশ্চিমবাহিনী সমস্ত নদী-নির্ঝরিণী অকস্মাৎ পরিপূর্ণতা প্রাপ্ত হইয়া যৌবনের আনন্দবেগে ধাবিত হইতে লাগিল। কত প্রবন্ধ কত সমালোচনা কত মাসিকপত্র কত সংবাদপত্র বঙ্গভূমিকে জাগ্রত প্রভাতকলরবে মুখরিত করিয়া তুলিল। বঙ্গভাষা সহসা বাল্যকাল হইতে যৌবনে উপনীত হইল।"

অবশ্য এখানে বঙ্কিমচন্দ্র 'বঙ্গদর্শনে'র প্রথম প্রকাশকেই বঙ্কিমচন্দ্রের কৃতিত্বের সমুজ্জ্বল শিখররূপে চিহ্নিত করেছেন। 'বঙ্গদর্শনে' অন্যান্য রচনার মধ্যে 'বিষবৃক্ষ' ধারাবাহিকভাবে মুদ্রিত হতে সুরু করে। তার পূর্বে সরাসরি গ্রন্থাকারে তিনি কয়েকটি উপন্যাস প্রকাশ করেছেন।

বঙ্কিমচন্দ্র যে-সময় সাহিত্যচর্চা সুরু করেন তখন বাংলাসাহিত্যের পরিসর খুব বড় ছিল না। 'চর্যাপদ' 'শ্রীকৃষ্ণকীর্তন' তখনো আবিষ্কৃত হয়নি। বৈষ্ণব-পদাবলী কীর্তনীয়াদের মাধ্যমে বাংলাদেশে বিশেষ প্রচলিত ছিল। বঙ্কিমচন্দ্র ব্যক্তিগত জীবনে কীর্তনগানের বিশেষ অনুরাগী ছিলেন।

বঙ্কিমচন্দ্রের 'মৃণালিনী' উপন্যাসে গানগুলির মধ্যে বৈষ্ণবপদাবলীর স্পষ্ট প্রভাব রয়েছে। এই গানগুলি বঙ্কিমচন্দ্র যেভাবে রচনা করেছেন, তাতে বৈষ্ণব পদরচনার ধারাটি সম্পর্কে তাঁর যে গভীর অনুরাগ ও অধিকার ছিল সেকথা বোঝা যায়।

'মৃণালিনী' উপন্যাসে হেমচন্দ্র-মৃণালিনীর প্রেম-বিরহ রাধা-কৃষ্ণলীলার

পটভূমিকায় স্থাপন করা হয়েছে এবং গিরিজায়ার ভূমিকা অনেকটা সখী বা দূতীর মত। তাই গানগুলি বেশ কাহিনীর সংগে খাপ খেয়ে গেছে এবং ঘটনার অগ্রগতিতে সাহায্য করেছে।

অন্যান্য উপন্যাসেও যে-সমস্ত গান স্থান পেয়েছে, তার অধিকাংশেই বৈষ্ণব-পদাবলীর রীতি প্রকাশিত।

শাক্তপদাবলী প্রাচীন ও মধ্যযুগের বাংলাসাহিত্যে একটি বিশেষ আসন গ্রহণ করেছে। 'কপালকুণ্ডলা' উপন্যাসে কাপালিকের যে শক্তি আরাধনার কথা আছে তা তন্ত্রসম্মত কালীপূজা। অবশ্য বিপরীতভাবের সাধনা দেখান হয়েছে অধিকারীর মাতৃ আরাধনায়। কপালকুণ্ডলাকে তান্ত্রিকের হাতে গড়ে তুলেও শেষপর্যন্ত তার মধ্যে কোমলভাবের অবতারণা করা হয়েছে। 'কপালকুণ্ডলা' উপন্যাসের ৮ম পরিচ্ছেদে (গৃহাভিমুখে) কপালকুণ্ডলাকে আকাশে যে কালীমূর্তি দেখান হয়েছে, তা ভয়ঙ্করী মূর্তি। বঙ্কিমচন্দ্র লিখেছেন—"কপালকুণ্ডলা আকাশে দৃষ্টি নিক্ষেপ করিলেন; যথায় গগনবিহারিণী ভয়ঙ্করী দেখিয়াছিলেন, সেই দিকে চাহিলেন; দেখিলেন, রণরঙ্গিণী খল খল হাসিতেছে; এক দীর্ঘ ত্রিশূল করে ধরিয়া কাপালিকগত পথপ্রতি সঙ্কেত করিতেছে। কপালকুণ্ডলা অদৃষ্টবিমূঢার ন্যায় বিনা বাক্যব্যয়ে কাপালিকের অনুসরণ করিলেন।"

কপালকুণ্ডলার মনে কাপালিকের প্রভাব কি পরিমাণ কার্যকরী হয়েছিল তার পরিচয়ও বঙ্কিমচন্দ্র এই পরিচ্ছেদে দিয়েছেন।—

"কপালকুণ্ডলা অন্তঃকরণ সম্বন্ধে তান্ত্রিকের সন্তান, তান্ত্রিক যেরূপ কালিকাপ্রসাদাকাঙ্ক্ষায় পরপ্রাণ সংহারে সঙ্কোচশূন্য, কপালকুণ্ডলা সেই আকাঙ্ক্ষায় আত্মজীবন বিসর্জনে তদ্রূপ। কপালকুণ্ডলা যে কাপালিকের ন্যায় অনন্যচিত্ত হইয়া শক্তিপ্রসাদপ্রার্থিনী হইয়াছিলেন, তাহা নহে, তথাপি অহর্নি শক্তিভক্তি শ্রবণ, দর্শন ও সাধনে তাঁহার মনে কালিকানুরাগ বিশিষ্ট প্রকারে জন্মিয়াছিল। ভৈরবী যে সৃষ্টিশাসনকর্ত্রী মুক্তিদাত্রী, ইহা বিশেষ মতে প্রতীত হইয়াছিল। কালিকার পূজাভূমি যে নরশোণিতে প্লাবিত হয়, ইহা তাঁহার পরদুঃখদুঃখিত হৃদয়ে সহিত না, কিন্তু তার কোন কার্য্যে ভক্তি প্রদর্শনের ত্রুটি ছিল না। এখন সেই বিশ্বশাসনকর্ত্রী, সুখদুঃখবিধায়িনী, কৈবল্যদায়িনী ভৈরবী স্বপ্নে তাঁহার জীবনসমর্পণ আদেশ করিয়াছেন। কেনই বা কপালকুণ্ডলা সে আদেশ পালন না করিবেন?"

'নবম পরিচ্ছেদে'-এ ( প্রেতভূমে ) শ্মশানভূমির বর্ণনায় বঙ্কিমচন্দ্র বীভৎস রসেরই প্রকাশ করেছেন। বর্ণনাটি এরূপ—

"চন্দ্রমা অস্তমিত হইল। বিশ্বমণ্ডল অন্ধকারে পরিপূর্ণ হইল। কাপালিক যথায় আপন পূজাস্থান সংস্থাপন করিয়াছিলেন, তথায় কপালকুণ্ডলাকে লইয়া গেলেন। সে গঙ্গাতীরে এক বৃহৎ সৈকতভূমি। তাহারই সম্মুখে আরও বৃহত্তর দ্বিতীয় এক সিকতাময় স্থান। সেই সৈকতে শ্মশানভূমি। উভয় সৈকতমধ্যে জলোচ্ছ্বাসকালে অল্প জল থাকে, ভাঁটার সময়ে জল থাকে না। এক্ষণে জল ছিল না। শ্মশানভূমির যে মুখ গঙ্গাসম্মুখীন, সেই মুখ অত্যুচ্চ; জলে অবতরণ করিতে গেলে একেবারে উচ্চ হইতে অগাধ জলে পড়িতে হয়। তাহাতে আবার অবিরতবায়ুতাড়িত তরঙ্গাভিঘাতে উপকূলতল ক্ষয়িত হইয়াছিল, কখনও কখনও মৃত্তিকাখণ্ড স্থানচ্যুত হইয়া অগাধ জলে পড়িয়া যাইত। পূজাস্থানে দীপ নাই—কাষ্ঠখণ্ডমাত্রে অগ্নি জ্বলিতেছিল, তদালোকে অতি অস্পষ্টদৃশ্য শ্মশানভূমি আরও ভীষণ দেখাইতেছিল। নিকটে পূজা, হোম, বলি প্রভৃতির সমগ্র আয়োজন ছিল। বিশাল তরঙ্গিণীহৃদয় অন্ধকারে বিস্তৃত হইয়া রহিয়াছে। চৈত্র মাসের বায়ু অপ্রতিহত বেগে গঙ্গাহৃদয়ে প্রধাবিত হইতেছিল; তাহার কারণে তরঙ্গাভিঘাতজনিত কলকল রব গগন ব্যাপ্ত করিতেছিল। শ্মশানভূমিতে শবভুক্ পশুগণ কর্কশকণ্ঠে ক্বচিৎ ধ্বনি করিতেছিল।

কাপালিক নবকুমার ও কপালকুণ্ডলাকে উপযুক্ত স্থানে কুশাসনে উপবেশন করাইয়া তন্ত্রাদি বিধানানুসারে পূজারম্ভ করিলেন। উপযুক্ত সময়ে নবকুমারের প্রতি আদেশ করিলেন যে, কপালকুণ্ডলাকে স্নান করাইয়া আন। নবকুমার কপালকুণ্ডলার হস্ত ধারণ করিয়া শ্মশানভূমির উপর দিয়া স্নান করাইতে লইয়া চলিলেন। তাঁহাদিগের চরণে অস্থি ফুটিতে লাগিল। নবকুমারের পদের আঘাতে একটা জলপূর্ণ শ্মশান-কলস ভগ্ন হইয়া গেল। তাহার নিকটেই শব পড়িয়া ছিল—হতভাগার কেহ সৎকার করে নাই। দুইজনেরই তাহাতে পদস্পর্শ হইল। কপালকুণ্ডলা তাহাকে বেড়িয়া গেলেন, নবকুমার তাহাকে চরণে দলিত করিয়া গেলেন। চতুর্দিক বেড়িয়া শবমাংসভুক্ পশুসকল ফিরিতেছিল; মনুষ্য দুই জনের আগমনে উচ্চকণ্ঠে রব করিতে লাগিল, কেহ আক্রমণ করিতে আসিল, কেহ বা পদশব্দ করিয়া চলিয়া গেল। কপালকুণ্ডলা দেখিলেন, নবকুমারের হস্ত কাঁপিতেছে; কপালকুণ্ডলা স্বয়ং নির্ভীক নিষ্কম্প।"

'আনন্দমঠ' উপন্যাসে মহেন্দ্রকে দেবীমূর্তি দেখান প্রসঙ্গে যে বর্ণনা দেওয়া

হয়েছে, তাতে কালী রূপের কথাও আছে। কিন্তু সেখানে শাস্ত্রসম্মত দেবীমূর্তি অপেক্ষা বঙ্কিমের কল্পিত দেশমাতৃকার প্রতীকমূর্তিই প্রাধান্য পেয়েছে।

( দ্রঃ আনন্দমঠ ১/২ঃ )

মঙ্গলকাব্যে যে-সমস্ত প্রথাগত বর্ণনা আছে বঙ্কিমচন্দ্র তাঁর উপন্যাসের কোন কোন অংশে তার আধুনিক রূপ প্রদান করেছেন। যেমন—'বিষবৃক্ষে'র নগেন্দ্রের গৃহের জাঁকজমক ও বিভিন্ন মহলের বর্ণনা, 'ইন্দিরা' উপন্যাসের শেষ পরিচ্ছেদে পাড়া-পড়শিদের নতুন বরকে নিয়ে রসিকতার বর্ণনা প্রভৃতি।

ভারতচন্দ্র বঙ্কিমচন্দ্রের বিশেষ প্রিয় কবি ছিলেন বলেই মনে হয়। 'বিষবৃক্ষে'র হীরা দাসী, ভারতচন্দ্রের হীরা মালিনীর কথাই স্মরণ করায়।

এই দুই চরিত্রের মধ্যে পরিকল্পনাগত পার্থক্য থাকা সত্ত্বেও, কোথাও যেন একটা মিল লক্ষিত হয়। বোধহয়, উভয়েই হীরা ব'লে, বাইরে থেকে একই-রকম দ্যুতি বিচ্ছুরণ করে।

ভারতচন্দ্রের হীরা—মালিনী। রাজবাড়ীতে ফুল যোগানই তার পেশা। বয়সে বৃদ্ধা হ'লে কি হয়, রসে সে পরিপূর্ণা।"

—"কথায় হীরার ধার হীরা তার নাম।
দাঁত ছোলা মাজা দোলা হাস্য অবিরাম॥
গাল-ভরা গুয়া পান পাকি মালা গলে।
কানে কড়ি কড়ে রাঁড়ী কথা কয় ছলে॥
চূড়াবান্ধা চুল পরিধান সাদা সাড়ী।
ফুলের চুপড়ী কাঁখে ফিরে বাড়ী বাড়ী॥
আছিল বিস্তর ঠাট প্রথম বয়সে।
এবে বুড়া তবু কিছু গুঁড়া আছে শেষে॥
ছিটা ফোঁটা তন্ত্র-মন্ত্র আসে কতগুলি।
চেঙ্গড়া ভুলায়ে খায় কত জানে ঠুলি॥
বাতাসে পাতিয়া ফাঁদ কোন্দল ভেজায়।
পড়সী না থাকে কাছে কোন্দলের দায়॥

আর বিষবৃক্ষের হীরা দাসী। আধুনিকযুগের হীরা মালিনী—নগেন্দ্র দত্তের বাড়ীর পরিচারিকা। তাই একটু স্বতন্ত্র ধাতুতে গড়া, ব্যক্তি-বৈশিষ্ট্যে সমুজ্জ্বল।—"হীরা বাল্যবিধবা বলিয়া গোবিন্দপুরে পরিচিতা। কেহ কখন তাহার স্বামীর কোন প্রসঙ্গ শুনে নাই। কিন্তু হীরার চরিত্রেও কেহ কোন

কলঙ্ক শুনে নাই। তবে হীরা অত্যন্ত মুখরা, সধবার ন্যায় কেশবিন্যাস করিত, এবং বেশবিন্যাসে বিশেষ প্রীতা ছিল।

হীরা আবার সুন্দরী।—উজ্জ্বল শ্যামাঙ্গী, পদ্মপলাশলোচনা। দেখিতে খর্বাকৃতি; মুখখানি মেঘঢাকা চাঁদ, চুলগুলি যে সাপ, ফণা ধরিয়া ঝুলিয়া রহিয়াছে। হীরা আড়ালে ব'সে গান করে; দাসীতে দাসীতে ঝগড়া বাধাইয়া তামাসা দেখে, পাচিকাকে অন্ধকারে ভয় দেখায়, ছেলেদের বিবাহের আবদার করিতে শিখাইয়া দেয়, কাহাকে নিদ্রিত দেখিলে চূণ কালি দিয়া স' সাজায়।"

হীরা মালিনী বিদ্যা-সুন্দরের গোপন প্রণয়ে সহায়তা করেছে। কিন্তু সে শুধু দূর থেকে বিদ্যা-সুন্দরের প্রণয়লীলা উপভোগ করেই সুখী। তার সাধনা যেন বৈষ্ণবরসিকদের রাধা কৃষ্ণলীলা আস্বাদনে সখীভাবের সাধনা। তাই শেষ পর্যন্ত তার পাপের শাস্তিও কম হয়েছে। কোটালের হাতে নিগ্রহ সহ্য করে হীরা মালিনী প্রতিজ্ঞা করেছে—

"যত দিন আর জীব কাহারে না বাসা দিব।
গিয়া তিন কাল শেষে এই হাল
খত বা নাকে দিব॥"

আর হীরা দাসীকেও দৌতকার্যে নিযুক্ত করা হয়েছিল বটে, কিন্তু সে নিজেই প্রণয়লীলায় অংশ গ্রহণ করেছে। হরিদাসী বৈষ্ণবীর খোঁজে হীরাকে নিয়োগ করলেন—সূর্যমুখী কমলমণি। হীরা আবিষ্কার করল—হরিদাসী বৈষ্ণবী আর কেউ নয়, কুন্দনন্দিনীর রূপে আসক্ত দেবেন্দ্র। কিন্তু কেবলমাত্র সংবাদ সরবরাহ করেই হীরা ক্ষান্ত থাকতে পারে না। সূর্যমুখীর সর্বনাশসাধন, কুন্দকে আয়ত্তে আনা এবং দেবেন্দ্রকেও কুক্ষিগত করার কামনা তাকে পেয়ে বসেছে। এখানেই তার স্বাতন্ত্র্য। সেই স্বাতন্ত্র্যের দ্বারাই সে কাহিনীর জটিলতা বৃদ্ধি করেছে। নগেন্দ্র-সূর্যমুখীর সুখের সংসারে বিষবৃক্ষের ফল ফলিয়েছে। কিন্তু নিজেও রেহাই পায়নি। দেবেন্দ্রের প্রত্যাখ্যান তার হৃদয়ে শেলের মত বেজেছে। অনুরাগ তখন প্রতিহিংসার রূপধারণ করেছে। উন্মাদিনী হীরা দেবেন্দ্রের মৃত্যুশয্যায় নিজের গরলামৃত প্রেমের স্বরূপ উপলব্ধি করে গেয়ে উঠেছে—

"স্মরগরলখণ্ডনং মম শিরসি মণ্ডনং
দেহি পদপল্লবমুদারং।"

দুই যুগের এই দুই হীরা সমান দীপ্তিময় হলেও, প্রকারে স্বতন্ত্র। ভারতচন্দ্রের হীরা রাজ দরবারের চাকচিক্যময় মহার্ঘ রত্নের অন্যতম, বঙ্কিম-চন্দ্রের হীরা জীবনসমুদ্রের অমৃতমন্থনে আহৃত। ভারতচন্দ্রের হীরা রাজসভায় শুধু শোভা পায়, হাসির ঝিলিক্ দিয়ে মাঝে মাঝে সবার চোখ ধাঁধায়। বঙ্কিমের হীরা শুধু ঝিলিক দেয় তাই নয়, তার ধারও যথেষ্ট, কাঁচের বুকে সে গভীর ক্ষত সৃষ্টি করে।

ভারতচন্দ্র দিয়ে গেছেন—কমল হীরা, বঙ্কিমচন্দ্র দিয়ে গেছেন—কাঁচকাটা হীরা।

বঙ্কিম তাঁর সমসাময়িক কালের এবং অব্যবহিত পূর্ববর্তী কালের যে-সমস্ত গ্রন্থ এবং লেখকের কথা উপন্যাসে বিভিন্ন প্রসঙ্গে উল্লেখ করেছেন, কৌতূহলী পাঠকদের সামনে সেগুলি তুলে ধরছি। এর থেকে তাঁরা বঙ্কিমের উপর বাংলাসাহিত্যের এই গ্রন্থগুলি বা লেখকদের প্রভাব কতখানি তা নির্ণয় করতে করতে পারবেন। পৃষ্ঠাসংখ্যা 'সাহিত্য সংসদ' গ্রন্থাবলীর নির্দেশে উল্লিখিত হল।

| | | | |
|---|---|---|---|
| মেঘনাদবধ কাব্য | — | কপালকুণ্ডলা | ১৪১, ১৫৬, ১৫৭ পৃ। |
| বীরাঙ্গনা কাব্য | — | „ | ১৬৮, ১৭১ পৃ.। |
| ব্রজাঙ্গনা কাব্য | — | „ | ১৭৪ পৃ। |
| বিদ্যাপতি | — | „ | ১৬৯ পৃ.। |
| নবীনতপস্বীনী | — | „ | ১৬৩ পৃ.। |
| মাধোকানের গীত | — | বিষবৃক্ষ | ২৬৯ পৃ। |
| গোবিন্দ অধিকারীর গীত | — | „ | ২৬৯ পৃ। |
| দাশুরায়ের পাঁচালী | — | „ | ২৭২ পৃ, দুর্গেশনন্দিনী ৭০ পৃ। |
| গোপাল উড়ে | — | „ | ২৭৩ পৃ। |
| নিধুর টপ্পা | — | „ | ২৭৩ পৃ.। |
| বিদ্যাসুন্দর (ভারতচন্দ্র) | — | রজনী | ৪৯২ পৃ, দুর্গেশনন্দিনী ৬৪ পৃ। |
| অন্নদামঙ্গল | — | কৃষ্ণকান্তের উইল | ৫৬৭ পৃ.। |

॥ ছয় ॥

## বঙ্কিম-উপন্যাসে পাশ্চাত্য সাহিত্যের প্রভাব

যে ইংরাজজাতি আমাদের পরাধীনতার শৃঙ্খলে আবদ্ধ করেছিল, সেই ইংরেজের কাছ থেকেই আমরা পেয়েছিলাম শৃঙ্খলমোচনের সূত্র। সেই সূত্র হল ইংরেজী সাহিত্য। বলা বাহুল্য, ইংরেজদের কাছ থেকে আমরা যেটুকু ভাল জিনিস লাভ করেছিলাম তার মধ্যে ইংরেজী-সাহিত্য সর্বপ্রধান। কিন্তু ইংরাজ আগমনের সূচনাতেই একদিনে এই ইংরাজী সাহিত্যের ভালোটুকু আমরা গ্রহণ করতে পারিনি। ভালোমন্দ মিশিয়ে প্রথমদিকে দেখা দিয়েছিল একটি সংশয়ের সংঘাত।

বাঙালীরা প্রথমদিকে চাকুরীর খাতিরে যে-সব হেটো ইংরাজী ও মেঠো ইংরাজী ব্যবহার করত তার সম্বন্ধে বহু গল্প প্রচলিত আছে। সেসব ইংরাজী আমাদের কোন উপকার করেনি।

১৮০০ খ্রীষ্টাব্দে প্রতিষ্ঠিত ফোর্ট উইলিয়ম কলেজ বাঙালীদের ইংরাজী শিক্ষার জন্য নয়, ইংরেজদের বাংলাশিক্ষার জন্যই উল্লেখযোগ্য।

১৮০০ খ্রীষ্টাব্দের ১০ই জানুয়ারি শ্রীরামপুর মিশনের পত্তন হল। ১৮১৪ খ্রীষ্টাব্দে লণ্ডন মিশনারী সোসাইটির প্রচেষ্টায় অনেকগুলি স্কুল স্থাপিত হয়। ১৮১৬ খ্রীষ্টাব্দে মার্শম্যান শ্রীরামপুরে অনেকগুলি স্কুল স্থাপন করেন এবং ১৮১৪ খ্রীষ্টাব্দে শ্রীরামপুর কলেজ প্রতিষ্ঠিত হয়।

উপরোক্ত প্রতিষ্ঠানগুলির দ্বারা খ্রীষ্টান মিশনারীগণ ইংরাজী ভাষা ও সাহিত্য প্রচারে সক্রিয় হয়েছেন।

কিন্তু বাঙালী হিন্দুদের মধ্যে যথার্থ ইংরাজী-সাহিত্য প্রচারে হিন্দু কলেজের অবদানই অধিক। ১৮১৭ খ্রীষ্টাব্দের ২০ শে জানুয়ারী আপার চিৎপুর রোডে গোরাচাঁদ বসাকের বাড়ীতে হিন্দু কলেজের উদ্বোধন হয়। হিন্দু কলেজ প্রতিষ্ঠার পিছনে রামমোহনের চেষ্টা থাকলেও শেষ পর্যন্ত তাঁকে সরে দাঁড়াতে হয়। কিন্তু রামমোহনই প্রথম যথার্থ বুঝেছিলেন—এদেশে ইংরাজী শিক্ষাধারার প্রবর্তন ভিন্ন জাতীয় উন্নতির কোন আশা নেই। তাই তিনি ১৮২৩ খ্রীষ্টাব্দের ১১ই ডিসেম্বর লর্ড আমহার্স্টকে পাশ্চাত্য বিজ্ঞানচর্চার সমর্থনে একটি চিঠি লেখেন। এই মতামতই পরে সরকারী আনুকূল্যে প্রযুক্ত হয়ে বাংলাদেশে ইংরাজী শিক্ষার

পথকে সুপ্রশস্ত করে। রামমোহন রায় ব্যক্তিগতভাবে 'এ্যাঙ্গলো-হিন্দু স্কুলে'র প্রতিষ্ঠা ক'রে ইংরাজী শিক্ষার ব্যবস্থা করেন।

ইংরাজী শিক্ষার প্রসারে মিশনারী আলেকজাণ্ডার ডাফ সাহেবের কথাও উল্লেখ করতে হয়। তিনি প্রথমে সাতটি ছাত্র নিয়ে 'জেনারেল এসেম্বলি ইনষ্টিটিউশন' গড়ে তোলেন। পববর্তীকালে এই প্রতিষ্ঠানের ছাত্রসংখ্যা প্রায় ১২০০-তে গিয়ে দাঁড়ায়। পরে অবশ্য ডাফ সাহেব এই প্রতিষ্ঠান থেকে সরে গিয়ে 'কলেজ অফ দি ফ্রি চার্চ অফ স্কটল্যাণ্ড' প্রতিষ্ঠা করেন। পরবর্তীকালে ১৯০৮ খ্রীষ্টাব্দে এই দুটি প্রতিষ্ঠানের মিলিত রূপ গ্রহণ করে স্কটিশচার্চ কলেজ। এইসব প্রতিষ্ঠানে ডাফ সাহেব পাশ্চাত্য সাহিত্য ও জ্ঞানবিজ্ঞানচর্চার প্রাধান্য দিয়েছিলেন। তাঁর মতে—"The English Language, I repeat it, is the leaver which, as the instrument of conveying the entire range of knowledge is destir ed to move all Hindusthan."

ইংরাজী শিক্ষার বিস্তারে হিন্দু কলেজেব অবদানের কথা বিশেষভাবে স্মরণ-যোগ্য। আবার এই কলেজেব সংগে যুক্ত তিনজন বিদেশীব নাম এ-প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে। তাঁরা হলেন—ডেভিড হেয়াব, ডিরোজিও ও রিচার্ডসন। ১৮২৫ খ্রীষ্টাব্দে ডেভিড হেযার হিন্দু কলেজের অধ্যক্ষ সভাব সদস্য হন। তিনি নানা প্রতিষ্ঠানের সংগে যুক্ত থেকে একদিকে যেমন ইংরাজী শিক্ষার প্রসাবে সাহায্য কবেছেন, অন্যদিকে তেমনি এদেশীয়দের মাতৃভাষা চর্চাতেও আগ্রহী কবে তুলেছিলেন।

হেনবী ভিভিয়ান ডিবোজিও উনবিংশ শতাব্দীর সাংস্কৃতিক পটভূমিকায একটি উল্লেখযোগ্য নাম। তিনি মাত্র পাঁচ বছর হিন্দু কলেজে শিক্ষকতা করেন ( ১৮২৬—১৮৩১ )। কিন্তু এই অল্পবয়সী তরুণ অল্পদিনের মধ্যেই বেশ কিছু প্রতিভাবান ছাত্রদের মনে স্থায়ী আসন লাভ করেন।

ডি. এল. রিচার্ডসনের ইংরাজী সাহিত্য পড়ানোর, বিশেষ ক'রে সেক্সপীয়র পড়ানোর খ্যাতি সেকালে প্রায় কিংবদন্তীর আকাব ধারণ কবেছিল। ১৮৪৫ খ্রীষ্টাব্দ থেকে ১৮৪৯—এই চার বছব তিনি কৃষ্ণনগব, হুগলী এবং হিন্দু কলেজে অধ্যক্ষের কাজ করেন।

বঙ্কিমচন্দ্র এই হিন্দু কলেজেরই ছাত্র। অবশ্য তিনি আইন পড়ার জন্য হিন্দু কলেজে ভর্তি হন এবং সেখান থেকে প্রাইভেটে বি. এ পরীক্ষা দেন। এই পরীক্ষার পাঠ্যক্রমের সূত্রে তিনি ইংরাজী সাহিত্য-সমুদ্রের সংগে পরিচিত হন।

বাল্যকালে হুগলী কলেজেও ইংরাজী সাহিত্য তাঁকে পাঠ করতে হয়েছিল। পরবর্তীকালে ব্যক্তিগত জ্ঞানার্জনস্পৃহাতেও ইংরাজী সাহিত্য ছিল তাঁর অন্যতম পাঠ্য বিষয়।

বাংলাদেশে ইংরাজী সাহিত্যচর্চায় প্রধানতঃ তিনটি প্রবণতা দেখা যায়। প্রথমদিকে ইংরেজী সাহিত্যের সংগে পরিচয়ের আত্যন্তিক অনুরাগে ইংরাজী সভ্যতার মত সাহিত্যের ক্ষেত্রেও শিক্ষিত বাঙালীর মধ্যে ইংরাজী চর্চার প্রবণতা লক্ষ্য করা যায়। ইয়ং বেঙ্গল-এর ইংরাজী চর্চা তার প্রমাণ। ভূদেব মুখোপাধ্যায়ের মত ছাত্রদের ইংরাজী শিক্ষা বিপরীত ধারায় প্রবাহিত। তাঁরা ইংরাজী শিক্ষায় শিক্ষিত হয়েও হিন্দুধর্মের প্রতি আকর্ষণ বশতঃ ইংরাজীশিক্ষিত মন নিয়ে হিন্দু সংস্কারগুলিকে মার্জিত করার চেষ্টা করেছেন। বঙ্কিমচন্দ্র প্রমুখ ব্যক্তিদের ইংরাজী শিক্ষা যথাযথ সমীকরণের ফলে নূতন সৃষ্টিতে সাহায্য করেছে। বঙ্কিমচন্দ্র 'Rajmohans wife' দিয়ে উপন্যাস রচনা সুরু করলেও 'দুর্গেশনন্দিনী'তে যথার্থ ইংরাজী রোমান্সের বাংলা রূপায়ণ করলেন।

প্রতিটি গ্রন্থের কোথায় কতটুকু ইংরেজী সাহিত্যের প্রভাব আছে তার মূল্যায়ণ স্বতন্ত্রভাবে করা সম্ভব নয়। তবুও বঙ্কিম-উপন্যাসের যে-যে স্থানে ইংরাজী সাহিত্যের বিবিধ গ্রন্থ ও লেখকদের নাম উল্লিখিত হয়েছে তার একটি তালিকা আমরা দিয়ে দিলাম।

কমেডি অফ এররস ( সেক্সপীয়র )—কপালকুণ্ডলা, ১৩৭ পৃ

| | | | | |
|---|---|---|---|---|
| কিং লিয়র | „ | — | „ | ১৩৯ পৃ, সীতারাম ৯৩০ পৃ. |
| ডন জুয়ান | ( বায়রন ) | — | „ | ১৪০ পৃ. |
| লেজ্ অফ এনসেণ্ট রোম | ( মকলে ) | — | „ | ১৪৭ পৃ |
| রোমিও এণ্ড জুলিয়েট | (সেক্সপীয়র) | — | „ | ১৪৭ পৃ. |
| ম্যানফ্রেড | ( বায়রন ) | — | „ | ১৫৩ পৃ |
| ম্যাকবেথ | ( সেক্সপীয়র ) | — | „ | ১৭৩ পৃ. |
| | কীটস্ | — | „ | ১৭৫ পৃ. |
| | বায়রন | — | „ | ১৭৮ পৃ |
| হ্যাম্‌লেট | ( সেক্সপীয়র ) | — | „ | ১৭৯ পৃ. |
| ওথেলো | ( „ ) | — | „ | ১৮০ পৃ |
| লুক্রেসিয়া | | — | „ | ১৮৩ পৃ |
| ওয়ার্ডসওয়ার্থ | | — | „ | ১৮৫ পৃ. |

পরিণাম ভিন্নতর ক'রে শিল্পসুষমা বাড়িয়ে তুলেছেন। পরিবর্তনগুলি সংক্ষেপে আলোচনা করা যেতে পারে।

১ম খণ্ড ৩য় পরিচ্ছেদ 'বিজনে' শীর্ষক অধ্যায়ে—"তখন নবকুমারের প্রীতীতি হইল যে, হয় জলোচ্ছ্বাসভূত তরঙ্গে নৌকা জলমগ্ন হইয়াছে, নচেৎ সঙ্গিগণ তাঁহাকে এই বিজনে পরিত্যাগ করিয়া গিয়াছে।"—এর পর নিম্নোক্ত পংক্তিগুলি পরবর্তীকালে বাদ দেওয়া হয়েছে।

"পর্বততলচারী ব্যক্তির উপরে শিখরখণ্ড ভাঙ্গিয়া পড়িলে তাহাকে যেমন একেবারে নিষ্পেষিত করে, এ সিদ্ধান্ত জন্মমাত্র নবকুমারের হৃদয়, সেইরূপ একেবারে নিঃস্পেষিত হইল।

এ সময়ে, নবকুমারের মনের অবস্থা যেরূপ হইল, তাহার বর্ণনা অসাধ্য। সঙ্গিগণ প্রাণে নষ্ট হইয়া থাকিবেক, এরূপ সন্দেহে পরিতাপযুক্ত হইলেন বটে, কিন্তু আপনাব বিপন্ন অবস্থার সমালোচনায় সে শোক শীঘ্র বিস্মৃত হইলেন। বিশেষ যখন মনে হইতে লাগিল যে, হয়ত সঙ্গীরা তাঁহাকে ত্যাগ করিয়া গিয়াছে, তখন ক্রোধের বেগে শোক দূর হইতে লাগিল।"

এই অংশটি বজায় থাকিলে নবকুমারের ঔদার্য ও মহিমা অনেকটা ক্ষুন্ন হত। নবকুমারকে আদর্শ নায়ক হিসাবে বঙ্কিমচন্দ্র অঙ্কন করতে চেয়েছেন, পবোপকার প্রবৃত্তিই তাঁর হৃদয়ে প্রবল।

১ম খণ্ড ৮ম পরিচ্ছেদ 'আশ্রয়ে'—'তাহা জান না।'—র পর ছিল—"স্ত্রীলোকের সতীত্ব নাশ না করিলে যে তান্ত্রিক সিদ্ধ হয় না, তাহা তুমি জান না। আমিও তন্ত্রাদি পাঠ করিয়াছি। মা জগদম্বা জগতের মাতা। ইনি সতীর সতাত্ব—সতী প্রধানা। ইনি সতীত্বনাশসংযুক্ত পূজা কখনও গ্রহণ করেন না। এই জন্যই আমি মহাপুরুষেব অনভিমত সাধিতেছি। তুমি পলায়ন করিলে কদাপি কৃতঘ্ন হইবে না। কেবল এ পর্য্যন্ত সিদ্ধিব সময় উপস্থিত হয় নাই বলিয়া তুমি রক্ষা পাইয়াছ। আজি তুমি যে কার্য্য করিয়াছ—তাহাতে প্রাণেরও আশঙ্কা। এই জন্য বলিতেছি পলায়ন কর। ভবানীরও এই আজ্ঞা। অতএব যাও। আমার এখানে রাখিবার উপায় থাকিলে রাখিতাম; কিন্তু সে ভরসা যে নাই, তাহা ত জান।"

এই ঘটনায় কপালকুণ্ডলার সতীত্ব সম্পর্কে যে ইঙ্গিত করা হয়েছে বঙ্কিমচন্দ্রের তা অভিপ্রেত ছিল না। এর দ্বারা কাপালিকের উদ্দেশ্যের যে রূপ দেখান হয়েছে তাতে চরিত্রটি আরও হীন হয়ে পড়ত। কাপালিকেরও

কপালকুণ্ডলাকে প্রতিপালনের উদ্দেশ্যটিকে বঙ্কিম কিছুটা অনুমাননির্ভর ক'রে শিল্পসম্মত করতে চেয়েছেন।

১ম খণ্ড ৯ম পরিচ্ছেদ 'দেবনিকেতনে'—"কে কন্যা সম্প্রদান করিবে?"—র পর এই অংশটি ছিল—"পুরুষ পাঠক, আমাকে মার্জনা করিবেন। আপনি যদি কপালকুণ্ডলাকে সমুদ্রতীরে দেখিতেন, তবে এক দিনে তৎপ্রতি আসক্ত-চিত্ত হইতেন কিনা বলিতে পারি না। প্রাণরক্ষা মাত্র উপকারের অনুরোধে তাহার পাণিগ্রহণে সম্মত হইতেন কিনা বলিতে পারি না। বোধ করি নহে, কেন না, কপালকুণ্ডলা রুক্ষকেশী সন্ন্যাসিনী মাত্র। কিন্তু নবকুমার পরের জন্য কাষ্ঠাহরণ করেন; —এ পৃথিবীর কাঠুরিয়ারা সন্ন্যাসিনীদিগের মর্ম বুঝে; কৃতঘ্ন সহযাত্রীদিগের জন্য নবকুমার মাথায় কাষ্ঠভার বহিয়াছিলেন,—কৃতোপকারিণী সন্ন্যাসিনীর জন্য যে অতুল রূপরাশি হৃদয়ে বহিতে চাহিবেন, তাহার বিচিত্র কি?

এখানে নবকুমারের পরোপকার প্রবৃত্তিই কপালকুণ্ডলাকে বিবাহের একমাত্র কারণরূপে দেখান হয়েছে। কিন্তু বঙ্কিমচন্দ্র পরবর্তীকালে অংশটি বর্জন করে দেখাতে চেয়েছেন নবকুমারের হৃদয়ে কপালকুণ্ডলার প্রতি ভালোবাসাও জাগরুক হয়েছিল। সেই ভালোবাসার আকর্ষণই তাকে বিবাহে প্রেরণা জুগিয়েছে।

চতুর্থ খণ্ড ৫ম পরিচ্ছেদ 'শয়নাগারে'-র পূর্বে একটি পরিচ্ছেদ ছিল। সেটি এরূপ—

"Real Fatalism is of two kinds. Pure or Asiatic Fatalism, the Fatalism of OEdipus, holds that our actions do not depend upon our desires. Whatever our wishes may be, a superior power, or an abstract Destiny, will overrule them, and compel us to act, not as we desire, but in the manner predestined. The other kind, modified Fatalism. I will call it, holds that our actions are determined by our will, our will by our desires, and our desires by the joint influence of the motives presented to us and of our individual character."

J. S. Mill.

এত দূরে এ আখ্যায়িকা হৃদয়ঙ্গামিত্ব প্রাপ্ত হইল। চিত্রকর চিত্রপুত্তলী লিখিতে অগ্রে হস্ত পদাদির রেখানিচয় পৃথক্ পৃথক্ করিয়া অঙ্কিত করে, শেষে তৎসমুদয় পরস্পর সংলগ্ন করিয়া ছায়ালোকভিন্নতা লিখে। আমারা এ পর্য্যন্ত

এই মানসচিত্রের অঙ্গপ্রত্যঙ্গ পৃথক্ পৃথক্ রেখাঙ্কিত করিয়াছি। এক্ষণে তৎসমুদায় পরস্পর সংলগ্ন করিয়া তাহার ছায়ালোক সন্নিবেশ করিব।

রবিকরাকৃষ্ট বারিবাষ্পে মেঘের জন্ম। দিন দিন, তিল তিল করিয়া, মেঘ সঞ্চারের আয়োজন হইতে থাকে ; তখন মেঘ কাহারও লক্ষ্য হয় না ; কেহ মেঘ মনে করে না ; শেষে অকস্মাৎ একেবারে পৃথিবী ছায়ান্ধকারময়ী করিয়া বজ্রপাত করে। যে মেঘে অকস্মাৎ কপালকুণ্ডলার জীবনযাত্রা গাহমান হইল, আমরা এত দিন তিল তিল করিয়া তাহার বারিবাষ্প সঞ্চয় করিতেছিলাম।

পাঠক মহাশয় "অদৃষ্ট" স্বীকার করেন ? ললাট-লিপির কথা বলিতেছি না, সে ত অলস ব্যক্তির আত্মপ্রবোধ জন্য কল্পিত গল্পমাত্র। কিন্তু, কখন কখন যে, কোন ভবিষ্য ঘটনার জন্য পূর্বাবধি এরূপ আয়োজন হইয়া আইসে, তৎসিদ্ধিসূচক কার্য্য সকল এরূপ দুর্দমনীয় বলে সম্পন্ন হয় যে, মানুষিক শক্তি তাহার নিবারণে অসমর্থ হয়, ইহা তিনি স্বীকার করেন কিনা ? সর্বদেশে সর্বকালে দূরদর্শিগণ কর্তৃক ইহা স্বীকৃত হইয়াছে। এই অদৃষ্ট যুনানী নাটকাবলীর প্রাণ ; সর্বজ্ঞ সেক্‌স্‌পীয়রের ম্যাক্‌বেথের আধার ; ওয়ালটর স্কটের "ব্রাইড্ অব লেমার মুর" ইহার ছায়াপাত হইয়াছে ; গেটে প্রভৃতি জর্মান কবিগুরুগণ ইহার স্পষ্টতঃ সমালোচনা করিয়াছেন। রূপান্তরে, "ফেট্" ও "নেসেসিটি" নাম ধারণ করিয়া ইহা ইউরোপীয় দার্শনিকদিগের মধ্যে প্রধান মতভেদের কারণ হইয়াছে।

অস্মদ্দেশে এই "অদৃষ্ট" জনসমাজে বিলক্ষণ পরিচিত। যে কবিগুরু কুরুকুল-সংহার কল্পনা করিয়াছিলেন, তিনি এই মোহমন্ত্রে প্রকৃষ্টরূপে দীক্ষিত ; কৌরবপাণ্ডবের বাল্যক্রীড়াবধি এই করালছায়া কুরুশিরে বিদ্যমান ; শ্রীকৃষ্ণ ইহার অবতারস্বরূপ।*

"যদাশ্রৌষং জাতুষাদ্বেশ্মনস্তান্" ইত্যাদি ধৃতরাষ্ট্রবিলাপে কবি স্বয়ং ইহা প্রাঞ্জলীকৃত করিয়াছেন। দার্শনিকদিগের মধ্যে অদৃষ্টবাদীর অভাব নাই। শ্রীমদ্ভগবদ্গীতা এই অদৃষ্টবাদে পরিপূর্ণ। অধুনা "ত্বয়া হৃষীকেশ হৃদি স্থিতেন যথা নিযুক্তোস্মি তথা করোমি" ইতি কবিতার্ধ পাঠ করিয়া অনেকে অদৃষ্টের পূজা করেন। অপর সকলে "কপাল।" বলিয়া নিশ্চিন্ত থাকেন।

---

*কবিদিগের "Destiny" দার্শনিকদিগের "Fate" এক পদার্থের ভিন্ন ভিন্ন মূর্তি। ভিন্ন ভিন্ন মূর্তি ; ভিন্ন ভিন্ন নাম বলিতেছি না।

অদৃষ্টের তাৎপর্য্য যে কোন দৈব বা অনৈসর্গিক শক্তিতে অস্মদাদির কার্য্য সকলকে গতিবিশেষ প্রাপ্ত করায়, এমন আমি বলিতেছি না। অনীশ্বরবাদীও অদৃষ্ট স্বীকার করিতে পারেন। সাংসারিক ঘটনাপরম্পরা ভৌতিক নিয়ম ও মনুষ্যচরিত্রের অনিবার্য্য ফল; মনুষ্যচরিত্র মানসিক ও ভৌতিক নিয়মের ফল; সুতরাং অদৃষ্ট মানসিক ও ভৌতিক নিয়মের ফল; কিন্তু সেই সকল নিয়ম মনুষ্যের জ্ঞানাতীত বলিয়া অদৃষ্ট নাম ধারণ করিয়াছে।*

কোন কোন পাঠক এ গ্রন্থশেষ পাঠ করিয়া ক্ষুণ্ণ হইতে পারেন। বলিতে পারেন, এরূপ সমাপ্তি সুখের হইল না; গ্রন্থকার অন্যরূপ করিতে পারিতেন।" ইহার উত্তর "অদৃষ্টের গতি। অদৃষ্ট কে খণ্ডাইতে পারে? গ্রন্থকারের সাধ্য নহে। গ্রন্থারম্ভে যেখানে যে বীজ বপন হইয়াছে, সেইখানে সেই বীজের ফল ফলিবে। তদ্বিপরীতে সত্যের বিঘ্ন ঘটিবে।"

এক্ষণে আমরা অদৃষ্টগতির অনুগামী হই। সূত্র প্রস্তুত হইয়াছে; গ্রন্থিবন্ধন করি।"

পরিচ্ছেদটিতে কাহিনীর কোন বিস্তার নেই, কেবলমাত্র তত্ত্বের আলোচনা আছে। জন স্টুয়ার্ট মিলের দীর্ঘ উদ্ধৃতি দিয়ে পরিচ্ছেদটির সুরু। তারপর মানুষ কিরূপ অদৃষ্টের ক্রীড়নক তা-ই উদাহরণ যোগে আলোচনা করা হয়েছে। 'কপালকুণ্ডলা' উপন্যাসের পরিণাম যে সেই অদৃষ্টেরই পরিহাসমাত্র লেখক তারই ইঙ্গিত দিয়েছেন।

বলাবাহুল্য, পরিচ্ছেদটি বাদ দিয়ে বঙ্কিমচন্দ্র ভালোই করেছেন। কারণ এই পরিচ্ছদটি থাকলে—একটি প্রবন্ধ হ'ত, উপন্যাস হ'ত না। তা'ছাড়া কাহিনীর পরিণাম সম্পর্কে পূর্বাহ্নেই এরকম স্পষ্ট ইঙ্গিত যুক্তিসঙ্গত হ'ত না।

'কপালকুণ্ডলা' উপন্যাসের চতুর্থ খণ্ড, নবম পরিচ্ছেদ 'প্রেতভূমে'র শেষ দু'টি পংক্তি—"সেই অনন্ত গঙ্গাপ্রবাহমধ্যে, বসন্ত বায়ুবিক্ষিপ্ত বীচিমালায় আন্দোলিত হইতে হইতে কপালকুণ্ডলা ও নবকুমার কোথায় গেল?" দিয়ে বর্ত্তমান উপন্যাসের সমাপ্তি। কিন্তু এর বদলে পূর্বে ছিল—"কাপালিক আসনে বসিয়া দেখিলেন, ইহাদের প্রত্যাগমনের সময় অতীত হইয়া গিয়াছে। তাঁহারা বাটী প্রত্যাগমন করিলেন, কি কি, এই আশঙ্কায় কাপালিক আসন ত্যাগ করিয়া শ্মশানভূমির উপর দিয়া কূলে গমন করিলেন। কাহাকেও দেখিতে পাইলেন না। ক্ষণেক পরে জলমধ্যে কোন পদার্থ ভাসিয়া ডুবিল দেখিলেন—বোধ হইল, যেন মনুষ্যমস্তক মনুষ্যহস্ত। লম্ফ দিয়া অনায়াসে দৃষ্ট

পদার্থ কূলে তুলিলেন। দেখিলেন, এ নবকুমারের প্রায় অচৈতন্ত দেহ। অনুভবে বুঝিলেন, কপালকুণ্ডলাও জলমগ্না আছেন। পুনরপি অবতরণ করিয়া তাঁহার অনুসন্ধান করিলেন, কিন্তু তাঁহাকে পাইলেন না।

তীরে পুনরারোহণ করিয় কাপালিক নবকুমারের চৈতন্তবিধানের উদ্যোগ করিতে লাগিলেন। নবকুমারের সংজ্ঞালাভ হইবামাত্র, নিশ্বাস সহকারে বাক্যস্ফূর্তি হইল। সে বাক্য কেবল "মৃণ্ময়ি! মৃণ্ময়ি!"

কাপালিক জিজ্ঞাসা করিলেন, "মৃণ্ময়ি কোথায়?" নবকুমার উত্তর করিলেন, "মৃণ্ময়ি—মৃণ্ময়ি— মৃণ্ময়ি!"

এই অংশটিতে বঙ্কিমচন্দ্র দু'টি ভুল করেছিলেন—প্রথমতঃ ভগ্নহস্ত কাপালিকের দ্বারা নবকুমারকে সেই আলোড়িত জলরাশি থেকে তুলে আনা সম্ভব ছিল না। দ্বিতীয়তঃ, নবকুমার ও কপালকুণ্ডলার ভাগ্যবিড়ম্বনায় ঐ দুই চরিত্রের কোন ভ্রান্তি দায়ী নয়, দায়ী এক অমোঘ নিয়তি। তাই নবকুমারকে যদি দুঃখভোগের জন্য বাঁচিয়ে রাখা হত, তাহলে তা শিল্পসুষমা ক্ষুণ্ণ করত। বরং দু'জনের মৃত্যুর মধ্য দিয়ে—একজোড়া প্রণয়ীর অতৃপ্ত কামনা-বাসনার যে সমাপ্তি ঘটল তা' পাঠকের হৃদয়তন্ত্রীতে আঘাত হেনে এক স্বর্গীয় বিষাদের সঞ্চার করেছে।

মৃণালিনী

'মৃণালিনী' প্রথম প্রকাশিত হয় ১৮৬৯ খ্রীষ্টাব্দে। বঙ্কিমচন্দ্রের জীবিতকালে ১০ম সংস্করণের প্রকাশকাল ১৮৯৩ খ্রীষ্টাব্দ। ১ম সংস্করণের পৃষ্ঠাসংখ্যা ছিল ২৪১, ১০ম সংস্করণের পৃষ্ঠাসংখ্যা ২৫৮। 'মৃণালিনী' বঙ্কিমচন্দ্রের বহুসংস্কৃত উপন্যাস। অনেকের মতে 'মৃণালিনী' 'কপালকুণ্ডলা'র পর প্রকাশিত হলেও, এর রচনারীতি লক্ষ্য করলে একে 'কপালকুণ্ডলা'-পূর্ববর্তীকালের অপরিণত উপন্যাস ব'লে গণ্য করতে হয়। 'মৃণালিনী'র দুর্বলতা সম্পর্কে বোধহয় বঙ্কিমচন্দ্র বেশি সচেতন ছিলেন বলেই পরিবর্তনে আগ্রহী ছিলেন বেশি। কাহিনীতে তিনি কোন পরিবর্তন করেননি, কিন্তু ভাষায় বহু পরিবর্তন করেছেন। প্রথমদিকের বর্ণনাভংগী ছিল কঠিন তৎসম শব্দসম্বলিত সাধুভাষা। কিন্তু ক্রমে ক্রমে মৃণালিনীর ভাষাকে বঙ্কিমচন্দ্র চলতি খাতে প্রবাহিত করেছেন।

কাহিনীর উল্লেখযোগ্য পরিবর্তনের মধ্যে 'মৃণালিনী' উপন্যাসের প্রথমে 'রঙ্গভূমি' এবং 'গজহস্তা' নামে যে-দু'টি পরিচ্ছেদ ছিল, তা পরবর্তী সংস্করণে

বাদ দেওয়া হয়। (দ্রঃ—বঙ্গীয় সাহিত্য পরিষৎ-এর বঙ্কিম শতবার্ষিকী সংস্করণ, পৃ. ১২২—১২৭)।

কুতুবউদ্দীনের সেনাপতি বখতিয়ার খিলজি পূর্বভারতে আধিপত্য বিস্তার করলে তাঁর সম্মানার্থ তিনি এক উৎসবের আয়োজন করেন। সেই উৎসবে বখতিয়ারের বীরত্ব প্রদর্শনের জন্য মত্ত হস্তীর সঙ্গে তাঁর যুদ্ধের ব্যবস্থা করা হয়। মত্ত হস্তী যখন বখতিয়ারের বুকে পা তুলে দিতে উদ্যত তখন একজন অজ্ঞাত পরিচয় হিন্দু যুবক তীর নিক্ষেপে হস্তীকে বধ ক'রে বখ্‌তিয়ারকে বাঁচান।

কুতুবউদ্দিনের সৈন্যরা সেই যুবককে ধরে নিয়ে আসে। কুতুবউদ্দীন তাঁকে পুরস্কৃত করতে চাইলে তিনি তা প্রত্যাখ্যান করেন। এবং বলেন—বখ্‌তিয়ারকে তিনি যুদ্ধে স্বহস্তে বধ করবেন বলে এ যাত্রা বাঁচিয়েছেন। তিনি হলেন মগধের রাজপুত্র হেমচন্দ্র। তাঁর অনুপস্থিতিতে বখ্‌তিয়ার মগধ জয় করেন। তিনি এর প্রতিশোধ নেবেন। হেমচন্দ্রকে তখন বন্দী করা হল। কিন্তু তিনি কারাগারে প্রেরিত হবার পূর্বেই পলায়ন করতে সমর্থ হলেন।

এই ঘটনাটি বর্জন ক'রে মৃণালিনীসংক্রান্ত ঘটনা দিয়েই পরবর্তীকালে উপন্যাসের সূচনা করা হয়। বোধহয় বঙ্কিমচন্দ্র 'মৃণালিনী' উপন্যাসের পরিণামের কথা ভেবেই এই পরিবর্তন করেছিলেন। 'মৃণালিনী' উপন্যাসের 'পরিশিষ্টে' হেমচন্দ্র-মৃণালিনীর সুখী জীবনচিত্রই অঙ্কিত হয়েছে। হেমচন্দ্রের প্রতিশোধস্পৃহা অপেক্ষা প্রণয়ীরূপই প্রাধান্যলাভ করেছে। তাই উপন্যাসের উদ্দেশ্য ও বর্ণনার মধ্যে সংগতিরক্ষার জন্যই বঙ্কিমচন্দ্র এই পরিবর্জন অনুমোদন করেছেন।

বঙ্কিমচন্দ্রের 'বঙ্গদর্শন' পত্রিকার প্রকাশের সংগে 'বিষবৃক্ষ' উপন্যাসও ধারাবাহিকভাবে এই পত্রিকায় প্রকাশিত হয়। ১২৭৯ সালের বৈশাখ থেকে ফাল্গুন মাস পর্যন্ত মোট ১১টি সংখ্যায় এই উপন্যাস প্রকাশিত হয়। ১৮৭৩ খ্রীষ্টাব্দের ১লা জুন গ্রন্থটি পুস্তকাকারে প্রকাশিত হয়। বঙ্কিমের জীবিতকালে গ্রন্থটির ৮টি সংস্করণ হয়। প্রথম সংস্করণ ১২৮০ বঙ্গাব্দ (১৮৭৩ খ্রীঃ, ১লা জুন) পৃ. ২১৩, ৮ম সংস্করণ ১৮৯২ খ্রীঃ, পৃ ২৪৮। প্রথম সংস্করণে পত্রিকায় প্রকাশিত আখ্যানেরই পুনর্মুদ্রণ হয়। তারপর প্রতি সংস্করণে কিছু কিছু পাঠ বদল হয়েছে। কিন্তু তা নিতান্তই সামান্য। দেবেন্দ্র-হীরা সম্পর্কিত কাহিনীতেই বিশেষ পরিবর্তন দেখা যায়। হীরার দুঃসাহসিকা বৃত্তি কিছুটা সংযত করা হয়েছে এবং কয়েকটি ছড়া ও গান বাদ

বিষবৃক্ষ

দেওয়া হয়েছে। (দ্রঃ—উপন্যাস সাহিত্যে বঙ্কিম—প্রফুল্লকুমার দাশগুপ্ত, পৃ ৪০৫—৪১১, বঃ সা. প.-সংস্করণ গ্রন্থাবলী, পৃ. ১৩৭-১৪৬)।

উপন্যাসটি বঙ্কিমচন্দ্রের পরিণতমনের রচনা বলেই বোধহয় পরিবর্তন এত কম। একটি পরিবর্তন এখানে উল্লেখ করা যেতে পারে। সপ্তদশ পরিচ্ছেদের শেষে—"সে গোপনে উদ্যানমধ্যে প্রবেশ করিয়া জানেলার কাছে দাঁড়াইয়া দেবেন্দ্রের কথাবার্তা শুনিযাছিল।...হীরা তখন উঠিয়া পলাইল।"-র স্থলে ছিল—

"মনে মনে হীরার দৃঢ় প্রতিজ্ঞা ছিল যে, জলে হউক, আগুনে হউক, সে অপরিহীন সতীত্বধর্ম রক্ষা করিবে, রাখিয়া উন্মত্ত দেবেন্দ্রের মনের কথা জানিয়া যাইবে। হীরা ভিন্ন এত সাহস আর কাহারও হইত না।

হীরা বলিল, "মনে কোরে আর কি, দত্তের বাড়ী এক ডাকাতে দিনে ডাকাতি করিয়া এসেছে, তাই ডাকাত ধর্‌তে এয়েছি।"

শুনিয়া বাবু গান ধরিলেন।

"আমার আঁটা ঘরে সিঁধ মেরেছে, কোন্ ডাকাতের এ ডাকাতি।
যৌবনের জেলখানাতে রাখ্‌বো তারে দিবারাতি॥
মন বাক্স তার লজ্জাতালা,
কল কোরে তার ভাঙ্গলে ডালা,
লুটে নিলে প্রেমনিধি তার,
ভাঙ্গা বাক্সে মেরে নাতি॥

তা, ডাকাতি কর্‌তে গিয়ে থাকি ; গিয়াছি বাপ—কিন্তু হীরা মতির জন্যে নয়, কেবল ফুলটা ফলটা খুঁজি।"

হীরা। কি ফুল—কুন্দ?

দে। Hurrah! কুন্দকলি!—Three Cheers for কুন্দনন্দিনী! বন্দ্যাতে মন্দাক্রান্তিকং! কুন্দনন্দি-ন্দি-নন্দিনী! বলিয়াই গীত।—

কুন্দকলি মন্দ বলি নিন্দে করে কাল ভ্রমরা—

তবে—ঘেঁটু বনের মেঠো মালিনী মাসি, কি মনে কোরে?

হী। কুন্দনন্দিনীর কাছ থেকে।

দে। Hurrah! Hurrah! for কুন্দনন্দিনী। বল বল ত, কি বলিয়া পাঠ্‌য়েছে? মনে পড়েছে? না হবে কেন? আজ তিন বৎসরের পীরীতি!

হীরা বিস্মিত হইল। আরও বিশেষ শুনিবার ইচ্ছায় জিজ্ঞাসা করিল ;—

"এত দিনের পীরীত, তাহা জানিতেম না। প্রথম পীরীত হোলো কেমন কোরে ?"

দে। আরে, ভারি নাকি শক্ত কথা! তারার সহিত বন্ধুতা থাকাতে তাকে বলিলাম, বউ দেখা—তা সে বউ দেখালে। সেই অবধি পীরীত। কিন্তু এক গেলাস খাও বাপ, স্বধু মুখে আর ভাল লাগে না।

দেবেন্দ্র তখন একপাত্র ব্রাণ্ডি হীরার হাতে দিল। হীরা তাহা হাতে করিয়া আবার নামাইয়া রাখিল। জিজ্ঞাসা করিল, "তার পর।"

দে। তার পর তোমাদের গিন্নীর জ্বালায় দিন কত দেখা শুনা হয় নাই। তার পর এখন বৈষ্ণবী হয়ে যাতায়াত করিতেছি। ছুঁড়ি বড় ভয় তরাসে ; কিছুতেই কথা কয় না। তবে আজি যে রকম ফুসলে এয়েছি, তাতে ছাডায় না—না হবে কেন—আমি দেবেন্দ্র ;—অহং দেবেন্দ্র বাবু—হেউ! "শিখে হো ছল ভোলা নট নাগর"—তার পর মালিনী মাসি ? কি বলিয়া পাঠয়েছে ? ভাল আছ ত, মালিনী মাসি ? প্রাতঃ প্রণাম।

হীরা প্রায়াবরুদ্ধ কণ্ঠ হইতে দেবেন্দ্রের এই সকল কথা বাহির হইতে শুনিয়া হাসিয়া গড়াইয়া পড়িল। পরে হাসি সম্বরণ করিয়া বলিল, "রাত্রি ঢের হইল, এখন প্রণাম হই।" এই বলিয়া হীরা মৃদুহাসি হাসিয়া, দণ্ডবৎ হইয়া, প্রস্থান করিল।"

কুন্দ সম্পর্কে এখানে যেরকম আভাষ দেওয়া হয়েছে তা মানতে গেলে কুন্দের মনোভাব সম্পর্কে একটু ভুল ধারণা জন্মাতে পারে। অর্থাৎ দেবেন্দ্রের আসক্তির কথা জেনেও কুন্দ প্রথমাবধি সচেতন হয়নি। এই অংশ বাদ দেওয়ায় কুন্দের মর্যাদা রক্ষিত হয়েছে।

১২৭৯ সালের 'বঙ্গদর্শন' চৈত্রসংখ্যায় 'ইন্দিরা' ছোট গল্প আকারে প্রকাশিত হয়। ১৮৭৩ খ্রীঃ 'ইন্দিরা' প্রথম যখন পুস্তক আকারে প্রকাশিত হয়, তখনো বঙ্গদর্শনের পাঠটুকুই বর্তমান ছিল। তখন পৃষ্ঠাসংখ্যা ছিল ৪৫। বঙ্কিমচন্দ্র, মৃত্যুর একবছর পূর্বে, ১৮৯৩ খ্রীষ্টাব্দে, 'ইন্দিরা'কে সংস্কার ক'রে ১৭৭ পৃষ্ঠায় পঞ্চম সংস্করণ বের করেন।

ইন্দিরা

বঙ্গীয় সাহিত্য পরিষৎ সংস্করণ বঙ্কিম গ্রন্থাবলীর সম্পাদকদ্বয় বিভিন্ন সংস্করণ সম্বন্ধে লিখেছেন—

"'ইন্দিরা'-র দ্বিতীয় ও তৃতীয় সংস্করণের স্বতন্ত্র পুস্তক আমরা দেখি নাই।

অনুমান হয়, ১৮৭৭ খ্রীষ্টাব্দে প্রকাশিত 'উপকথা' পুস্তকে মুদ্রিত 'ইন্দিরা'কে দ্বিতীয় সংস্করণ এবং ১৮৮১ খ্রীষ্টাব্দে মুদ্রিত 'উপকথা'র দ্বিতীয় সংস্করণে প্রকাশিত 'ইন্দিরা'কে তৃতীয় সংস্কবণ হিসাবে গণ্য করা হইয়াছে। এই অনুমানের পক্ষে বলা যাইতে পারে যে, ১৮৮৬ খ্রীষ্টাব্দে মুদ্রিত 'ক্ষুদ্র ক্ষুদ্র উপন্যাস' পুস্তকে 'ইন্দিরা'র চতুর্থ সংস্করণও (পৃ-৪৫) যোজিত হইয়াছে। ১৮৯৩ খ্রীষ্টাব্দে প্রকাশিত পঞ্চম সংস্করণের পৃষ্ঠা-সংখ্যা ছিল ১৭৭।"

এই প্রসঙ্গে উল্লেখযোগ্য যে, 'ইন্দিরা'র প্রথম সংস্করণেব পাঠ বঙ্গীয় সাহিত্য পরিষদের গ্রন্থাবলীতে সন্নিবেশিত আছে।

'ইন্দিরা'র কলেবর-বৃদ্ধির কারণ হিসাবে বঙ্কিমচন্দ্র পঞ্চম সংস্করণের বিজ্ঞাপনে লেখেন।—

"ইন্দিরা ছোট ছিল—বড় হইয়াছে। ইহা যদি কেহ অপবাধ বলিযা গণ্য করেন, তবে ইন্দিরা বিনীতভাবে নিবেদন করিতে পারে যে, এমন অনেক ছোটই বড় হইয়া থাকে। ভগবানের ইচ্ছায় নিতান্তই ছোট বড় হইতেছে। রাজার কাজ ত এই দেখি, ছোট কাজ বড় করিয়া, বড়কে ছোট করেন। সমাজও দেখিতে পাই বড়কে ছোট, ছোটকে বড় করেন। আমিও যাহার অধীন, সে না হয়, আমাকে ছোট দেখিয়া বড় কবিল। তার আব কৈফিয়ৎ কি দিব?

তবে দোষের কথাটা এই যে, বড় হইলে দর বাড়ে। রাজার কৃপায় বা সমাজের কৃপায যাঁহারা বড় হয়েন, তাঁহারা বড় হইলেও আপনার আপনার দর বাড়াইয়া বসেন। এমন কি, পুলিসের জমাদার যিনি এক টাকা ঘুষেই সন্তুষ্ট, দারোগা হইলেই তিনি দুই টাকা চাহিয়া বসেন, কেন না, বড় হইয়া তাঁহাব দর বাড়িয়াছে। গরীব ইন্দিরা বলিতে পারে, আমি হঠাৎ বড় হইলাম, আমার কেন দর বাড়িবে না?

তবে, ইন্দিরা বড় হইয়া ভাল কবিয়াছে, কি মন্দ করিয়াছে, সেটা খুব সংশয়ের স্থল। সেটার বিচার আবশ্যক বটে। ছোট, ছোট থাকিলেই ভাল। ছোট লোক বড় হইয়া কবে ভাল হইয়াছে? কিন্তু অনেক ছোট লোকই তাহা স্বীকার করিবে না। ইন্দিরা কেন তাহা স্বীকার করিবে?

পাঠক বোধ হয়, ইন্দিরার কলেবরবৃদ্ধির কারণ জানিতে ইচ্ছা করিতে পারেন। তাহা বুঝাইতে গেলে আপনার পুস্তকের আপনি সমালোচনায় প্রবৃত্ত হইতে হয়। সে অবিধেয় কার্য্যে আমার প্রবৃত্তি নাই। যিনি বোদ্ধা,

তিনি ছোট ইন্দিরাখানি মনঃসংযোগ দিয়া পাঠ করিলেই জানিতে পারিবেন যে, তাহাতে কি কি দোষ ছিল এবং এক্ষণে তাহা কি প্রকারে সংশোধিত হইয়াছে। প্রকৃতপক্ষে, পুরাতন নামে এ একখানা নূতন গ্রন্থ। নূতন গ্রন্থ প্রণয়নে সকলেরই অধিকার আছে। গ্রন্থকারের ইহাই যথেষ্ট সাফাই।"

এ থেকে বোঝা যায়, বঙ্কিম কোন কৈফিয়ৎই দেননি। তবে কিছু কিছু কারণ অনুমান করা যেতে পারে।

'ইন্দিরা'কে প্রথমে বঙ্কিম 'উপকথা' আখ্যা দিয়েছিলেন। কিন্তু তা তাঁর মনঃপুত ছিল না। তাই উপকথাকে উপন্যাসে পরিবর্তিত করতে গিয়ে তাঁকে প্রায় নূতন গ্রন্থ লিখিতে হয়েছে। এছাড়া, অন্যান্য কিছু কিছু দোষত্রুটিরও সংশোধন করা হয়েছে।

তবে, এই কলেবর-বৃদ্ধির ফলে উপন্যাসের যে কিছু ক্ষতি হয়নি এমন নয়। কিছু কিছু অপ্রয়োজনীয় ঘটনার বিস্তারিত সমাবেশ করতে হয়েছে। ব্রহ্মঠাকুরাণী ও বাড়ির গিন্নিকে নিয়ে ইন্দিরার বিস্তৃত রহস্যঘটনা মূলকাহিনীর সংগে যোগাযোগবিহীন। একবিংশতিতম পরিচ্ছেদ 'সেকালে যেমন ছিল'— নিতান্তই যে অপ্রয়োজনীয়, তা বঙ্কিম নিজেই বুঝেছিলেন। তাই তিনি শেষে কৈফিয়ৎ দিয়েছেন—"এ পরিচ্ছেদটা না লিখিলেও লিখিতে পারিতাম। তবে এ দেশের গ্রাম্য স্ত্রীদিগের জীবনের এই ভাগটুকু এখন লোপ পাইয়াছে বলিয়া আমার বিশ্বাস। লোপ পাইয়াছে ভালই হইয়াছে; কেন না, ইহার সঙ্গে অশ্লীলতা, নির্লজ্জতা, কদাচিৎ বা দুর্নীতি, আসিয়া মিশিত। কিন্তু যাহা লোপ পাইয়াছে, তাহার একটা চিত্র দিবার বাসনায় এই পরিচ্ছেদটা লিখিলাম।" বলা বাহুল্য, বঙ্কিমের এর জন্য স্বতন্ত্র প্রবন্ধ লেখাই উচিত ছিল, উপন্যসের গঠন শিথিল করার দরকার ছিল না।

এছাড়া, আরও অনেক দোষত্রুটি আছে উপন্যাসে। প্রথমতঃ, ইন্দিরার ডাকঘর সম্বন্ধে অজ্ঞতার ঘটনাটি অবিশ্বাস্য বলে মনে হয়।

দ্বিতীয়তঃ, ইন্দিরার পিতৃগ্রামের কাছ থেকে আরো দূরে কোলকাতায় আসার ঘটনাটির পিছনে যে যুক্তি আছে, তা যথেষ্ট নয়।

তৃতীয়তঃ, ইন্দিরার বিদ্যাধরী হবার কি প্রয়োজন ছিল ?

'ইন্দিরা'র প্রথম সংস্করণের সংগে পঞ্চম সংস্করণের পার্থক্যগুলি এরূপ—

"ইন্দিরা'র প্রথম সংস্করণে—

(১) পরিচ্ছেদের নামকরণ হয়নি। পঞ্চম সংস্করণে (যে সংস্করণ আজ প্রচলিত তাতে) পরিচ্ছেদের নামগুলি কৌতুক রসে উজ্জ্বল।

(২) প্রথম সংস্করণ আট পরিচ্ছেদে সমাপ্ত। বর্তমান প্রচলিত সংস্করণ (৫ম সংস্করণ) দ্বাদশ পরিচ্ছেদে প্রসারিত।

(৩) প্রথম সংস্করণে (ক) ছড়াগুলি নাই, (খ) 'কালির বোতল' অনুপস্থিত, (গ) শাপভ্রষ্টা অশরীরী বৃত্তান্ত নাই, (ঘ) পরিশেষে পুনর্বিবাহে বাসরঘরের দৃশ্য ও তৎপ্রসঙ্গে বঙ্কিমের নীতি-উপদেশাবলী নাই। বর্তমান গ্রন্থের যে বিশেষ মাধুর্য তা বঙ্কিমের যত্নকৃত সুসংস্কারের ফলশ্রুতি।"

(ডঃ সুধাকর চট্টোপাধ্যায়—কথাসাহিত্যে বঙ্কিমচন্দ্র)

'ইন্দিরা'কে নতুন রূপ দিতে গিয়ে বঙ্কিমচন্দ্র প্রধানতঃ সুভাষিণী উপাখ্যানকেই পরিবর্ধিত করেছেন, মূলকাহিনীর কোন পরিবর্তন ঘটাননি। তবে কাহিনীর সংক্ষিপ্ততার জন্য যে-সব ঘটনায় অবিশ্বাস করার সুযোগ ছিল, বিস্তারিত করার ফলে তা কিঞ্চিৎ দূর হয়েছে।

সর্বোপরি, উপন্যাসে রচনারীতি যথেষ্ট উৎকর্ষ লাভ করেছে। 'বাজিয়ে যাব মল' প্রভৃতি অধ্যায়ে মধুর রস স্নিগ্ধ আবেশ ছড়িয়েছে। সুভাষিণী-ইন্দিরার সম্পর্কও মধুর। সুভাষিণীর শাশুড়িকে (কালির বোতল) নিয়ে হাস্যরস সৃষ্টি করা হয়েছে। ইন্দিরার ভাগ্যবিপর্যয়ের গুরুতর ঘটনার পাশাপাশি এ ধরণের লঘুরসের পরিবেশ কাহিনীর আকর্ষণ বৃদ্ধি করেছে।

যুগলাঙ্গুরীয়

বঙ্কিমের জীবিতকালে 'যুগলাঙ্গুরীয়ে'র ৫টি সংস্করণ হয়। ১ম সংস্করণ ১২৮১ (পৃ. ৩৬), ২য় ও ৩য় সংস্করণ মনে হয় 'উপকথা' নামক পুস্তকের ১ম (১৮৭৭) ও ২য় (১৮৮১) সংস্করণের অন্তর্ভুক্ত হয়। ৪র্থ সং—১৮৮৬ খ্রীঃ (পৃ. ৩৬), ৫ম সং—১৮৯৩ খ্রীঃ (পৃ. ৫০)। বিভিন্ন সংস্করণে গ্রন্থটির কিঞ্চিৎ পরিবর্তন ও পরিবর্ধন হলেও তা বিশেষ উল্লেখযোগ্য নয়।

১২৮২ সালের 'বঙ্গদর্শনে'র কার্তিক ও অগ্রহায়ণ সংখ্যায় 'রাধারাণী' প্রথম প্রকাশিত হয়। ১৮৭৭ ও ১০৮১ খ্রীষ্টাব্দে গ্রন্থটি 'উপকথা—অর্থাৎ ক্ষুদ্র ক্ষুদ্র উপন্যাস' নামক পুস্তকে স্থানলাভ করে। ১৮৮৬ খ্রীষ্টাব্দে স্বতন্ত্র পুস্তকাকারে

রাধারাণী

'রাধারাণী'র প্রথম আবির্ভাব। এটিতে তৃতীয় সংস্করণ লেখা ছিল এবং পৃষ্ঠা সংখ্যা ছিল ৩৮। ১৮৯৩ খ্রীষ্টাব্দে প্রকাশিত চতুর্থ সংস্করণটিতে পৃষ্ঠাসংখ্যা দাঁড়ায় ৬৫। 'চতুর্থবারের বিজ্ঞাপন'-এ বঙ্কিমচন্দ্র লেখেন—"এই ক্ষুদ্র উপন্যাসের দোষ সংশোধন করিতে গিয়া, ইহার কলেবর বাড়াইতে হইয়াছে। কাজেই মূল্যও বাড়াইতে হইয়াছে।"

'বঙ্গদর্শনে'র পাঠের সংগে বর্তমান প্রচলিত সংস্করণের পাঠের মধ্যে পরিবর্তন বিশেষ গুরুতর নয়। তবে গল্পটিকে বঙ্কিমচন্দ্র আরও বিশ্বাসযোগ্য ক'রে তোলার চেষ্টা করেছেন। রুক্মিণীকুমারের সংগে পরিচয়ের সময় রাধারাণীকে দিয়ে যেভাবে জাতি বর্ণ ইত্যাদি জিজ্ঞাসা করান হয়েছে তাতে পরবর্তীকালের বঙ্কিমচন্দ্রের গোঁড়া মানসিকতাই প্রকাশ পায়।

'চন্দ্রশেখর' 'বঙ্গদর্শনে' প্রথম ধারাবাহিক ভাবে প্রকাশিত হয়। "গ্রন্থকারে প্রকাশকালে কয়েকটি পরিচ্ছেদ সম্পূর্ণ পরিবর্জিত হইয়াছে এবং কোন কোন

চন্দ্রশেখর

পরিচ্ছেদ আংশিক পরিবর্জিত বা পরিবর্তিত হইয়াছে। স্থানে স্থানে পরিচ্ছেদগুলি নূতনভাবে সন্নিবেশিত হইয়াছে এবং সমগ্র উপন্যাসখানি উপক্রমণিকা ও ছয় খণ্ডে বিভক্ত ক'রা হইয়াছে।" ( দ্রঃ প্রফুল্লকুমার দাশগুপ্ত উপন্যাস সাহিত্যে বঙ্কিম, পরিশিষ্ট ক )

বঙ্কিমচন্দ্রের জীবিতকালেই 'চন্দ্রশেখর' গ্রন্থের তিনটি সংস্করণ হয়েছিল। ১ম সংস্করণ—১৮৭৫ খ্রীঃ ( ১৯৫ পৃ. ), ২য় সং—১৮৮৩ খ্রীঃ (পৃ. ১৯৭), ৩য় সং—১৮৮৯ খ্রীঃ ( পৃ. ২৩১ )। বঙ্কিমচন্দ্রের মৃত্যুর বছর ১৮৯৪ খ্রীষ্টাব্দে গ্রন্থটির চতুর্থ সংস্করণ প্রকাশিত হয়। তবে তৃতীয় সংস্করণই যথার্থভাবে বঙ্কিমচন্দ্র কর্তৃক সংস্কৃত হয়েছিল। সেই অনুসারেই পরবর্তী সংস্করণগুলি মুদ্রিত হয়।

"তৃতীয় সংস্করণে বিভিন্ন খণ্ডের বিভিন্ন নাম ছিল—প্রথম সংস্করণে সেরূপ নাই। প্রথম সংস্করণের প্রথম খণ্ডের প্রথম পরিচ্ছেদ বর্তমান সংস্করণের প্রথম খণ্ডের দ্বিতীয় পরিচ্ছেদ হইয়াছে ; দ্বিতীয় পরিচ্ছেদ প্রথম পরিচ্ছেদ হইয়াছে। দ্বিতীয় খণ্ডের দ্বিতীয় পরিচ্ছেদটি প্রথম সংস্করণে দুইটি পরিচ্ছেদ বিভক্ত ছিল, সুতরাং পরবর্তী পরিচ্ছেদগুলির সংখ্যায় গরমিল ঘটিয়াছে।"

( বঙ্গীয় সাহিত্য পরিষৎ সংস্করণ 'পাঠভেদ' )।

'বঙ্গদর্শনে' প্রকাশের সময় প্রতাপ-শৈবলিনীর বাল্যপ্রণয়ের কাহিনী গ্রন্থের মধ্যভাগে 'পূর্ব-কথা' শীর্ষক পরিচ্ছেদে ছিল। কিন্তু পরবর্তীকালে সেটিকে 'উপক্রমণিকা' অধ্যায়ে আলাদাভাবে সংযোজিত করে বঙ্কিমচন্দ্র কাহিনীর গতি বৃদ্ধি করেছেন ও কালগত ঐক্য সুনিবিড় করেছেন।

প্রথম সংস্করণে উপন্যাসের শেষে একটি 'পরিশিষ্ট' ছিল। সেটি এরূপ—

"লরেন্স্ ফস্টর, নবাবের তাম্বুর বাহিরে আসিয়া কি করিবেন, কোথা যাইবেন, কিছু স্থির করিতে পারিলেন না, যবন এবং ইংরেজ উভয়েই তাঁহার শত্রু। বিহ্বলের ন্যায় ইতস্ততঃ ভ্রমণ করিতে লাগিলেন। কতকগুলি ইংরেজ

সেনা একদল যবনকে প্রহার করিয়া তাড়াইতে তাড়াইতে লইয়া যাই ফস্টর একজন মৃত যবনের বন্দুক কুড়াইয়া লইয়া সেই ইংরেজদিগের সংগে মিশিলেন। কিন্তু পরিচ্ছেদে ধরা পড়িলেন। সেই রেজিমেণ্টের পোষাক, তাঁহার পরা ছিল না।

সার্জেণ্ট জিজ্ঞাসা করিল, "তুমি কে? পোষাক পর নাই কেন?" ফস্টর বলিল, "আমি লরেন্স্ ফস্টর—মুসলমানেরা আমাকে বন্দী করিয়া রাখিয়াছিল।"

সার্জেণ্ট বলিল, "দুই জন ইহাকে সেনাপতির নিকট লইয়া যাও। সেনাপতির আজ্ঞা আছে, বন্দী কেহ হস্তগত হইলে তাঁহার নিকটে প্রেরিত হইবে।" যুদ্ধাবসানে লরেন্স্ ফস্টর, ইংরেজ সেনাপতির নিকটে আনীত হইলেন। সেনাপতি দেখিয়া শুনিয়া বলিলেন, "জানি। লরেন্স ফস্টর, পলাতক, রাজবিদ্রোহী—যবনসেনামধ্যে পদগ্রহণ করিয়াছে উহাকে ফাঁসি দেওয়া যাইবে।"

বিচারান্তে যুদ্ধের পরে রীতিমত বিচার হইয়া ফস্টরের ফাঁসি হইল।

চন্দ্রশেখর, শৈবলিনীকে লইয়া গৃহে আসিলেন। সুন্দরী শৈবলিনীর সঙ্গে চারিটা কথা কহিয়াই জানিল যে শৈবলিনী রোগ হইতে নিষ্কৃতি পাইয়াছে। আহ্লাদে, সুন্দরী চন্দ্রশেখরকে সবিশেষ কহিল। আহ্লাদে চন্দ্রশেখর, শৈবলিনীকে আলিঙ্গন করিতে প্রায় সুন্দরীকে আলিঙ্গন করিয়া ফেলিয়াছিলেন। তিনি সেই দিনই, পুনর্বার সংসার পাতিয়া, শৈবলিনীকে গ্রহণ করিলেন। রমানন্দ স্বামী আসিলে একটা লৌকিক প্রায়শ্চিত্ত করিবেন স্থির করিলেন।

রমানন্দ স্বামী প্রতাপের মৃত্যুসম্বাদ লইয়া আসিলেন। কেন, প্রতাপ মরিয়াছে, তাহা প্রকাশ করিলেন না। কিয়দ্দিবস প্রতাপের শোকে, এরূপ অধীর হইয়া রহিলেন যে শৈবলিনীর প্রায়শ্চিত্তের কথা বিস্মৃত হইয়া রহিলেন। রমানন্দ স্বামী প্রায়শ্চিত্তের ব্যবস্থা করিয়া দিয়া আশ্রমে যাত্রা করিলেন।"

পূর্বের এই গ্রন্থসমাপ্তি অপেক্ষা বর্তমান প্রচলিত গ্রন্থসমাপ্তি অনেক বেশি শিল্পসম্মত ও পরিণত হয়ে উঠেছে।

'রজনী' বঙ্গদর্শনে ১২ মাস ধরে প্রকাশিত হয়। (১২৮১ সালের আশ্বিন—চৈত্র, ১২৮২ সালের বৈশাখ ও ভাদ্র—অগ্রহায়ন) তা থেকে গ্রন্থাকারে প্রথম

প্রকাশিত হয় ২রা জুন ১৮৭৭ খ্রীষ্টাব্দে (১২৮৪ সাল)। সাময়িকপত্র ও গ্রন্থকারে প্রকাশের মধ্যে বঙ্কিমচন্দ্র অনেক পরিবর্তন সাধন করেন। এ সম্বন্ধে

রজনী

তিনি বিজ্ঞাপনে লেখেন—"রজনী প্রথমে বঙ্গদর্শনে প্রকাশিত হয়। এক্ষণে, পুনর্মুদ্রাঙ্কনকালে, এই গ্রন্থে এত পরিবর্তন করা গিয়াছে যে, ইহাকে নূতন গ্রন্থও বলা যাইতে পারে। কেবল প্রথম খণ্ড পূর্ববৎ আছে, অবশিষ্টাংশের কিছু পরিত্যক্ত হইয়াছে, কিছু স্থানান্তরে সমাবিষ্ট হইয়াছে, অনেক পুনর্লিখিত হইয়াছে।"

প্রথম সংস্করণের পৃষ্ঠাসংখ্যা ছিল ১২২। দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হয় ১২৮৭ সালে (১৮৮১ খ্রীঃ)—পৃষ্ঠা ১২১। তৃতীয় ও বঙ্কিমের জীবিতকালের শেষ সংস্করণ ১৮৮৭ খ্রীঃ—পৃষ্ঠা ১৬২। এই তিনটি সংস্করণের পাঠভেদ তেমন উল্লেখযোগ্য নয়।

কিন্তু 'বঙ্গদর্শন' থেকে গ্রন্থাকারে প্রকাশেব মধ্যে যে পার্থক্য ঘটেছে তাতে সর্বাপেক্ষা চোখে পড়ে অমরনাথের চরিত্র। 'বঙ্গদর্শনে' এই চরিত্রটি ছিল অপেক্ষাকৃত নিকৃষ্ট। সেখানে রজনীর বিষয়-সম্পত্তি উদ্ধারের পরই অমরনাথ তাকে স্ত্রী বলে পরিচয় দিয়েছেন। তাছাড়া, একটু বড়মানুষীর ভানও করেছেন। কারণ, তিনি ভেবেছিলেন, রজনী দরিদ্র, তাই বড়মানুষী চাল দেখে বোধ হয় একটু মুগ্ধ হবে। লবঙ্গেব প্রতি অমবনাথেব আচরণও বঙ্গদর্শনে মার্জিত ছিল না। গ্রন্থাকারে প্রকাশের সময় এই ত্রুটিগুলি সংশোধন ক'রে বঙ্কিমচন্দ্র অমবনাথ চরিত্রটিকে যেমন মর্যাদা দিয়েছেন, তেমনি উপন্যাসেরও শ্রীবৃদ্ধি করেছেন।

১২৮২ সালের পৌষ থেকে ফাল্গুন পর্যন্ত 'বঙ্গদর্শনে' 'কৃষ্ণকান্তের উইল' নবম পরিচ্ছেদ পর্যন্ত প্রকাশিত হয়ে পত্রিকা বন্ধ হয়ে যায়। ১২৮৪ সালে সঞ্জীবচন্দ্রের সম্পাদনায় পুনরায় 'বঙ্গদর্শন' প্রকাশিত হলে 'কৃষ্ণকান্তের উইল' বৈশাখ থেকে মাঘ সংখ্যা পর্যন্ত প্রকাশিত হয়ে শেষ হয়। 'কৃষ্ণকান্তের উইল' যখন ১৮৭৮

কৃষ্ণকান্তের উইল

খ্রীষ্টাব্দে প্রথম পুস্তকাকারে প্রকাশিত হয়, তখন তার পৃষ্ঠা সংখ্যা ছিল ১৭০। ১৮৮২ খ্রীষ্টাব্দে দ্বিতীয় সংস্করণের পৃষ্ঠাসংখ্যা ছিল ১৭১। তৃতীয় সংস্করণ সম্বন্ধে সাহিত্য পরিষৎ সংস্করণের সম্পাদক লিখেছেন—"আমরা আখ্যাপত্রহীন তৃতীয় সংস্করণ দেখিয়াছি; ইহার পৃষ্ঠাসংখ্যা ছিল ১৭২।" বঙ্কিমের জীবিতকালে চতুর্থ সংস্করণ ৩০শে নভেম্বর ১৮৯২ খ্রীষ্টাব্দে প্রকাশিত হয় (পৃ. ১৯৬)।

'বঙ্গদর্শন' থেকে প্রথম পুস্তকাকারে প্রকাশের সময় অনেক সংশোধন করা হয়। কিন্তু সে সংশোধনও বঙ্কিমের বিশেষ মনঃপুত ছিল না। এ-সম্বন্ধে তিনি 'বঙ্কিমচন্দ্র'-র লেখক গিরিজাপ্রসন্ন রায়চৌধুরীকে লিখিত পত্রে জানিয়েছেন—

"...কৃষ্ণকান্তর উইল সম্বন্ধে একটা কথা বলিয়া রাখা ভাল। প্রথম সংস্করণে কয়েকটা গুরুতর দোষ ছিল, দ্বিতীয় সংস্করণে তাহা কতক কতক সংশোধন করা হইয়াছে। পুস্তকের অর্ধেকমাত্র সংশোধিত হইয়া মুদ্রিত হইলে, আমাকে কিছুদিনের মধ্যে কলিকাতা হইতে অতি দূরে যাইতে হইয়াছিল। অতএব অবশিষ্ট অংশ সংশোধিত না হইয়াই ছাপা হইয়াছিল। তাহাতে প্রথমাংশে ও শেষাংশে কোথাও কিছু অসঙ্গতি থাকিতে পারে।... ১১ই জ্যৈষ্ঠ [ ১২৯৩ ] শ্রীবঙ্কিমচন্দ্র শর্ম্মণঃ।"

বিভিন্ন সংস্করণে পরিবর্তনের মধ্যে উল্লেখযোগ্য হল রোহিণী চরিত্রকে অনেকটা মার্জিতকরণ। উদাহবণ হিসাবে বর্তমান প্রচলিত সংস্করণে ১ম খণ্ড ৩য় পরিচ্ছেদে যেখানে হরলাল কর্তৃক বোহিণীকে উইল চুরির কাজে লিপ্ত করানর বর্ণনা দেওয়া হচ্ছে তার উল্লেখ করা যেতে পারে। বর্তমানের এই অংশটি অত্যন্ত সতর্কতার সংগে রচিত। রোহিণীকে দিয়ে এরূপ হীন কাজ করানর পিছনে অনেক যুক্তিব অবতারণা করা হয়েছে। বিশেষতঃ রোহিণীকে এককালে বদমাসের হাত থেকে বাঁচানোর কৃতজ্ঞতার সুযোগ নিয়েছে হরলাল। আবার রোহিণীকে বিবাহ করার প্রলোভন দেখিয়ে তার মধ্যে সুপ্ত প্রবৃত্তির উন্মেষ ঘটান হয়েছে অত্যন্ত সংযতভাবে। বলাবাহুল্য এটি অনেকাংশে শিল্প-সম্মত। অথচ 'বঙ্গদর্শনে' অংশটি অশ্লীল পর্যায়ভুক্ত। সেটি এরূপ—

"দুই চারিটি মিষ্ট কথাব পব বোহিণী জিজ্ঞাসা করিল, "কাকাব কাছে যে জন্য আসিয়াছিলেন, তাহার কি হইল ?"

হরলাল বিস্ময়াপন্ন এবং বিরক্ত হইয়া বলিলেন, "কি জন্য আসিয়াছিলাম ?"

রোহিণী হাসিয়া মৃদু মৃদু শ্লোক বলিল,

যাও যাও আর কেলে সোনা, কাজ কি সোহাগ বাড়িয়ে।
শুনেছি সব মনের কথা, বেড়ার গোড়ায় দাঁড়িয়ে॥

হরলাল ঈষৎ হাসিয়া বলিলেন,

"বটে! তোমার অসাধ্য কর্ম নাই। এখন কি একটা নূতন রোজগারের পন্থা হইল ?"

রো। হইল বই কি?

হর। কার কাছে—কর্ত্তার কাছে এ কথা খাবে না কি?

রো। রোজগার বড়বাবুর কাছেই হবে।

হর। কিরূপে?

রো। তুমি আমাকে ঐ হাজার টাকা দিবে—আমি তোমার উইল বদলাইয়া দিব।"

(বঙ্গদর্শন, পৌষ ১২৮২, ৪১৬ পৃ.)

১ম সংস্করণে বঙ্কিমচন্দ্র সংস্কার ক'রে লিখলেন—

"এই কথার পর হরলাল বিদায় হইলেন। তিনি গৃহের বাহির হইলে পর একটি স্ত্রীলোক তাঁহার সম্মুখে আসিয়া দাঁড়াইল। হরলাল তাঁহাকে অন্ধকারে চিনিতে না পারিয়া জিজ্ঞাসা করিলেন, "কে ও?"

স্ত্রীলোকটি দুই হস্তে অঞ্চল ধরিয়া বলিলেন, "আমি রোহিণী।"

রোহিণী ব্রহ্মানন্দের ভ্রাতৃকন্যা। তাহার যৌবন পরিপূর্ণ—রূপ উছলিয়া পড়িতেছে—শরতের চন্দ্র ষোল কলায় পরিপূর্ণ। সে অল্প বয়সে বিধবা হইয়াছিল, কিন্তু বৈধব্যের অনুপযোগী অনেকগুলি দোষ তাহার ছিল। দোষ, সে কালা পেড়ে ধুতি পরিত, হাতে চুড়ি পরিত, পান খাইত, নির্জ্জল একাদশী করিত না। পাড়ার লোকে কানাকানি করিত যে, সে মাছও খাইত। যখন পাড়ায় বিধবাবিবাহের হুজুক উঠিয়াছিল, তখন সে বলিয়াছিল, পাত্র পাইলে আমি এখনই বিবাহ করি।

পক্ষান্তরে তাহার অনেক গুণও ছিল। রন্ধনে সে দ্রৌপদীবিশেষ বলিলে হয়, ঝোল, অম্ল, চড়চড়ি, সড়সড়ি, ঘণ্ট, দালনা, ইত্যাদিতে সিদ্ধহস্ত; আবার আলপানা, খয়েরের গহনা, ফুলের খেলনা, সূচের কাজে তুলনারহিত। চুল বাঁধিতে, কন্যা সাজাইতে, পাড়ার একমাত্র অবলম্বন। পল্লীর মেয়েরা যেখানে লুকিয়ে চুরিয়ে গানের মজলিষ করিত, রোহিণী সেখানে আখড়াধারী—টপ্পা, শ্যামাবিষয়ক, কীর্তন, পাঁচালি, কবি, রোহিণীর কণ্ঠাগ্রে। শুনা গিয়াছে, রোহিণী "ছিটা ফোঁটা তন্ত্র মন্ত্র" অনেক জানিত। সুতরাং মেয়েমহলে রোহিণীর পশারের সীমা ছিল না। তাহার আর কেহ সহায় ছিল না বলিয়া সে ব্রহ্মানন্দের বাটীতে থাকিত। ব্রহ্মানন্দের গৃহ শূন্য; রোহিণী তাঁহার ঘরে গৃহিণী ছিল।

দুই চারিটি মিষ্ট কথার পর রোহিণী জিজ্ঞাসা করিল, "কাকার কাছে যে জন্য আসিয়াছিলেন, তাহার কি হইল?"

হরলাল বিস্ময়াপন্ন এবং বিরক্ত হইয়া বলিলেন, "কিজন্য আসিয়াছিলাম ?"

রোহিণী মৃদু মৃদু হাসিয়া বলিল, "সব শুনেছি। তুমি আমাকে ঐ হাজার টাকা দিবে—আমি তোমার উইল বদলাইয়া দিব।"

হরলাল বিস্ময়াপন্ন এবং বিরক্ত হইয়া বলিলেন, "কি জন্য আসিয়াছিলাম ?"

রোহিণী মৃদু মৃদু হাসিয়া বলিল, "সব শুনেছি। তুমি আমাকে ঐ হাজার টাকা দিবে—আমি তোমার উইল বদলাইয়া দিব।"

হরলাল বিস্মিত হইলেন ; বলিলেন, "সে কি রোহিণী ?" পরে কহিলেন, 'আশ্চর্য্যই বা কি ? তোমার অসাধ্য কর্ম নাই। তা তুমি কি প্রকারে উইল বদলাইবে ?"

রো। সে কথাটা আপনার সাক্ষাতে নাই বা বলিলাম। না পারি, আপনার টাকা আপনি ফেরৎ লইবেন।

হর। ফেরৎ ? তবে কি টাকা আগামী দিতে হবে নাকি ?

রো। সব।

হর। কেন, এত অবিশ্বাস কেন ?

রো। আপনিই বা আমায় অবিশ্বাস করেন কেন ?

হর। কবে এটা পারবে ?

রো আজিকেই। রাত্র তৃতীয় প্রহরে এইখানে আমার সঙ্গে সাক্ষাৎ করিবেন।

হরলাল বলিলেন, "ভাল", এই বলিয়া তিনি রোহিণীর হাতে হাজার টাকার নোট গণিয়া দিলেন।" ( ১ম সংস্করণ/কৃষ্ণকান্তের উইল )।

পরবর্তীকালে গোবিন্দলালের পরিণামও অন্যরূপ করা হয়েছে। 'বঙ্গদর্শনে' ছিল—

"গোবিন্দলাল উঠিলেন। উদ্যান হইতে অবতরণ করিয়া বারুণীর ঘাটে আসিলেন। বারুণীর ঘাটে আসিয়া সোপান অবতরণ করিলেন। সোপান অবতরণ করিয়া জলে নামিলেন। জলে নামিয়া স্বর্গীয় সিংহাসনারূঢ়া জ্যোতির্ময়ী ভ্রমরের মূর্তি মনে মনে কল্পনা করিতে করিতে ডুব দিলেন।

"পরদিন প্রভাতে, যেখানে সাত বৎসর পূর্বে তিনি রোহিণীর মৃতবৎ দেহ পাইয়াছিলেন, সেইখানে তাঁহার মৃতদেহ পাওয়া গেল।"

বর্তমানে গোবিন্দলালের পরিণামটি অতি নাটকীয় ব'লে মনে হয়। গোবিন্দলাল সন্ন্যাসী হয়ে ভ্রমরের স্মৃতি ভোলার চেষ্টা করেছেন। শেষ পর্যন্ত

তিনি ঈশ্বরের পায়ে সমস্ত কামনা-বাসনা সমর্পণ ক'রে শান্তি পেয়েছেন। প্রথমটির অপেক্ষা শেষোক্ত পরিণামটি অনেকটা শিল্পসম্মত হলেও, ভ্রমরের মৃত্যু-শয্যায় গোবিন্দলালের হাহাকারে মধ্য দিয়ে কাহিনীর সমাপ্তি হলেও বোধহয় সর্বাঙ্গসুন্দর হত।

'বঙ্গদর্শনে' প্রকাশিত 'কৃষ্ণকান্তের উইল'-এর শেষে পাদটীকায় বঙ্কিম গ্রন্থ-সম্বন্ধে কিঞ্চিৎ মন্তব্য করেন—"...অনেক পাঠক আমাকে জিজ্ঞাসা করিয়াছেন, —'রোহিনীকে মারিলেন কেন ?...কাব্যগ্রন্থ মনুষ্যজীবনের কঠিন সমস্যাসকলের ব্যাখ্যামাত্র একথা যিনি না বুঝিয়া, একথা বিস্মৃত হইয়া কেবল গল্পের অনুরোধে উপন্যাস পাঠে নিযুক্ত হয়েন, তিনি এ সকল উপন্যাস পাঠ না করিলেই বাধ্য হই।"

'রাজসিংহে'র 'বঙ্গদর্শনে' প্রকাশিত রূপ ও ১ম সংস্করণের রূপের সংগে চতুর্থ সংস্করণের পার্থক্য অনেক। তন্মধ্যে সর্বাপেক্ষা উল্লেখযোগ্য

রাজসিংহ

— চঞ্চলকুমারীকে মোগল সেনার হাত থেকে উদ্ধার ক'রেই কাহিনীর প্রথমে সমাপ্তি ঘটেছিল। ১ম সংস্করণের সমাপ্তিটি এইরূপ।—

"বলা বাহুল্য যে, নির্মলকুমারী পরিণীতা হইয়া স্বামী কর্তৃক উদয়পুরে আনীতা এবং রাজপুরী মধ্যে চঞ্চলকুমারীর নিকট প্রেরিতা হইলেন। ইহাও বলা বাহুল্য যে চঞ্চলকুমারী উদয়পুরের রাণার রাজমহিষী হইলেন। এবঞ্চ মাণিকলাল রাজদরবারে সম্মানিত হইয়া উচ্চ পদ লাভ করিলেন। তাঁহার কন্যাটি নির্মলকুমারীর জিম্মায় রহিল। পিসীমার সঙ্গে আর বড় সম্বন্ধ রহিল না।

"ঔরঙ্গজেব শিশুপালের দশা প্রাপ্ত হইয়া দেবীরের ক্ষেত্রে রাজসিংহের সঙ্গে যুদ্ধ করিলেন। সেখানেও শিশুপালের দশান্তর প্রাপ্ত হইয়াছিলেন। সে সকল কথা বলা হইল না।"

চতুর্থ সংস্করণে ঔরঙ্গজেব ও রাজসিংহের সংঘর্ষের বিবরণ দেওয়ায় কাহিনীর কলেবর বহুল পরিমাণে বৃদ্ধি পায়। কিন্তু প্রথম প্রকাশিত কাহিনীকে বঙ্কিম অনেকস্থানেই অবিকৃত রাখেন।

দরিয়াবিবি পরবর্তী সংস্করণে নবাগতা। মবারক—জেবউন্নিসার কাহিনীও পল্লবিত রূপ লাভ করে।

মাণিকলাল-নির্মলকুমারীর কোর্টশিপ ও বিবাহকাহিনী পরবর্তী সংস্করণে নূতন সংযোজন।

প্রথম সংস্করণে যোধপুরী বেগমের ভূমিকা ছিল অল্পই।

'রাজসিংহে'র বৃহত্তর সংস্করণকে সম্পূর্ণ নূতন গ্রন্থ আখ্যা দেওয়া চলে।

বঙ্কিমের জীবিতকালে 'আনন্দমঠে'র পাঁচটি সংস্করণ হয়। বিভিন্ন সংস্করণের তারিখগুলি হল—১ম সংস্করণ—১৮৮২ খ্রীষ্টাব্দের ১৫ই ডিসেম্বর,

আনন্দমঠ

২য় সংস্করণ—১২৯০ বঙ্গাব্দ ( ১৮৮৩ খ্রীষ্টাব্দ ), ৩য় সংস্করণ—১২৯২ বঙ্গাব্দ ( ১৮৮৬, এপ্রিল ), ৪র্থ সংস্করণ—ডিসেম্বর ১৮৮৬ খ্রীঃ, ৫ম সংস্করণ—১৮৯২ খ্রীষ্টাব্দ।

'প্রথমবারের বিজ্ঞাপনে' বঙ্কিমচন্দ্র লেখেন—"বাঙ্গালীর স্ত্রী অনেক অবস্থাতেই বাঙ্গালীর প্রধান সহায়। অনেক সময়ে নয়। /সমাজ বিপ্লব, অনেক সময়েই আত্মপীড়ন মাত্র। বিদ্রোহীরা আত্মঘাতী। /ইংরেজেরা বাঙ্গালা দেশ অরাজকতা হইতে উদ্ধার করিয়াছেন। /এই সকল কথা এই গ্রন্থে বুঝান গেল। /"

বঙ্কিমচন্দ্র 'দ্বিতীয়বারের বিজ্ঞাপনে' লেখেন—"প্রথমবারের বিজ্ঞাপনে যাহা লিখিয়াছিলাম, তাহার টীকাস্বরূপ কোন বিজ্ঞ সমালোচকের কথা অপরপৃষ্ঠে উদ্ধৃত করিলাম।"

এই সমালোচনাটি 'The Liberal' নামক সাপ্তাহিক পত্রিকার ১৮৮২ খ্রীষ্টাব্দের ৮ই এপ্রিল সংখ্যায় প্রকাশিত হয়। সমালোচনাটি এই—'The leading idea of the plot is this—should the national mind feel justified in harbouring violent thoughts against the British Government ? Or to present the question in another form, is the establishment of English supremacy providential in any sense ? Or to put it in a still more final and conclusive form, with what purpose .and with what immediate end in view did providence send the British to this country ? The immediate object is thus baiefly described in the preface—To put an end to Moslem tyranny and anarchy in Bengal ; and the mission is thus strikingly pictured in the last chapter ;— …this passage embodies the most recent and the most enlightened views of the educated Hindus, and happening as it does in a novel powerfully conceived and wisely executed, it will influence the whole race for good. The author's dictum we heartily accept as it is one which already forms the creed of English education. We may state in

this from: India is bound to accept the scientific method of the West and apply it to the elucidation of all truth. This idea beautifully expressed, forms a silver thread as it were, and runs through the tissue of the whole work."

'তৃতীয়বারের বিজ্ঞাপন'—এ বঙ্কিমচন্দ্র লিখলেন—"এবার পরিশিষ্টে বাঙ্গালার সন্ন্যাসী বিদ্রোহের যথার্থ ইতিহাস ইংরেজী গ্রন্থ হইতে উদ্ধৃত করিয়া দেওয়া গেল। পাঠক দেখিবেন, ব্যাপার বড় গুরুতর হইয়াছিল।

"আরও দেখিবেন যে, দুইটি ঘটনা সম্বন্ধে উপন্যাসে ও ইতিহাসে বিশেষ অনৈক্য আছে। যে যুদ্ধগুলি উপন্যাসে বর্ণিত হইয়াছে, তাহা বীরভূম প্রদেশে ঘটে নাই, উত্তর বাঙ্গালায় হইয়াছিল।

আর Captain Edwardes নামের পরিবর্তে Major Wood নাম উপন্যাসে ব্যবহৃত হইয়াছিল। এ অনৈক্য আমি মারাত্মক বিবেচনা করি না—কেন না, উপন্যাস উপন্যাস, ইতিহাস নহে।"

'পঞ্চমবারের বিজ্ঞাপনে' বঙ্কিমচন্দ্র লিখলেন—"তৃতীয়বারের বিজ্ঞাপনে যে অনৈক্যের কথা লেখা গিয়াছে, তাহা রাখিবার প্রয়োজন নাই, ইহাই বিবেচনা করিয়া, এই সংস্করণে আবশ্যকীয় পরিবর্তন করা গেল। অন্যান্য বিষয়েও কিছু কিছু পরিবর্তন করা গিয়াছে। শান্তিকে অপেক্ষাকৃত শান্ত করা গিয়াছে। এবং তৎসম্বন্ধে যে কথাটা অনুভবে বুঝিবার ভার পাঠকের উপর ছিল, তাহা এবার একটা নূতন পরিচ্ছেদে স্পষ্ট করিয়া লিখিয়া দেওয়া গেল। মুদ্রাঙ্কণ কার্য্যও পূর্বাপেক্ষা সুসম্পাদিত করা গেল।"

বিভিন্ন সংস্করণে পরিমার্জনের জন্য বঙ্কিমচন্দ্র যে কিরূপ সচেষ্ট ছিলেন, তা বিজ্ঞাপন-এর বক্তব্য থেকেই বোঝা যায়। * পঞ্চম সংস্করণই বর্তমানে প্রচলিত 'আনন্দমঠ' গ্রন্থ। 'বঙ্গদর্শনে' প্রকাশিত উপন্যাসের সংগে পঞ্চম সংস্করণের গুরুতর পার্থক্যগুলি এরূপ—

(ক) 'বঙ্গদর্শনে'র পাঠের উপক্রমণিকায় ছিল—"প্রিয়জনের প্রাণসর্বস্ব" দানের কথা, কিন্তু পরবর্তী সংস্করণে "ভক্তি" দানের কথা বলা হয়েছে।

(খ) শান্তির পূর্বজীবনের কাহিনী পরবর্তী সংস্করণের সংযোজনা।

(গ) শান্তি চরিত্রের অতিরিক্ত পুরুষালিভাবও পরবর্তী সংস্করণে অনেক সংশোধিত করা হয়েছে।

(ঘ) ইতিহাসের ভুলভ্রান্তি যথাসম্ভব সংশোধন করা হয়েছে।

(ঙ) বর্তমানে যেখানে গ্রন্থ শেষ হয়েছে, 'বঙ্গদর্শনে' তার পরেও ছিল—

"বিষ্ণুমণ্ডপ শূন্য হইল। তখন সহসা সেই বিষ্ণুমণ্ডপের দীপ উজ্জ্বলতর হইয়া জ্বলিয়া উঠিল; নিবিল না। সত্যানন্দ যে আগুন জ্বালিয়া গিয়াছিলেন তাহা সহজে নিবিল না। পারি ত সে কথা পরে বলিব।"

দেবী চৌধুরাণী

'দেবী চৌধুরাণী' উপন্যাসটি 'বঙ্গদর্শনে'র ১২৮৯ সালের পৌষ থেকে চৈত্র পর্যন্ত প্রকাশিত হয়ে বন্ধ হয়ে যাওয়ায় বন্ধ থাকে। পুনরায় ১২৯০ সালের কার্তিক থেকে পত্রিকা প্রকাশিত হলে 'দেবী চৌধুরাণী'ও যথারীতি প্রকাশ হতে থাকে। কিন্তু মাঘ মাসের পর 'বঙ্গদর্শন' আবার বন্ধ হ'য়ে গেলে 'দেবী চৌধুরাণী'ও দ্বিতীয় খণ্ড পর্যন্ত প্রকাশিত হয়ে বন্ধ হয়।

বঙ্কিমের জীবিতকালে গ্রন্থটির ছ'টি সংস্করণ হয়। ১ম সংস্করণ—১২৯১, বৈশাখ (১৮৮৪), ২য় সং—?, ৩য় সং—১৮৮৭ খ্রীঃ ২৫শে জানুয়ারি (পৃ. ২২৩), ৪র্থ সং—"চতুর্থ সংস্করণ সম্ভবতঃ ১৮৮৭ খ্রীষ্টাব্দে বাহির হইয়াছিল, আমরা এই সংস্করণ একখানিও সংগ্রহ করিতে পারি নাই।" (সা. পরি গ্রন্থা.), ৫ম সং—১৮৮৮ খ্রীঃ (২৩১ পৃ.), ৬ষ্ঠ সং—১৮৯১ খ্রীঃ (২৩১ পৃ.)।

'বঙ্গদর্শনে' প্রকাশিত আখ্যান ও বঙ্কিমের জীবিতকালের শেষ সংস্করণের মধ্যে পার্থক্য খুব গুরুতর নয়। কেবলমাত্র—(ক) পরবর্তী সংস্করণে প্রফুল্লের প্রতি নয়নতারার ঝাঁটামারা প্রভৃতি উগ্র ব্যবহার সংযত করা হয়েছে। (খ) প্রফুল্ল-ব্রজেশ্বরের বিদায়দৃশ্য উভয়ের চরিত্রানুগ ক'রে তোলা হয়েছে। (গ) প্রথমদিকে প্রফুল্লর 'তিরোধান বৃত্তান্ত'-এ বাত-শ্লেষ্ম-বিকারে মরার কথা ছিল, কিন্তু পরবর্তী সংস্করণে মৃত্যুকাহিনী আরও সরস হয়েছে। (ঘ) প্রফুল্লর অর্থ-প্রাপ্তি এবং ভবানী পাঠক সংক্রান্ত কয়েকটি ঘটনার কিছু পরিবর্তন করা হয়েছে। (দ্রঃ প্রফুল্লকুমার দাশগুপ্ত-উপন্যাস সাহিত্যে বঙ্কিম)।

সীতারাম

'সীতারাম' ১২৯১ সালের শ্রাবণ থেকে ১২৯৩ সালের মাঘ সংখ্যা পর্যন্ত 'প্রচারে' প্রথম প্রকাশিত হয়। বঙ্কিমের জীবিতকালে গ্রন্থটির তিনটি সংস্করণ হয়। ১২৯৫ সালে দ্বিতীয় সংস্করণে পৃষ্ঠাসংখ্যা কমে গিয়ে দাঁড়ায় ৩০০-তে। এই সংস্করণের বিজ্ঞাপনে বঙ্কিমচন্দ্র লেখেন—"সীতারামের কিয়দংশ পরিত্যক্ত এবং কিয়দংশ পরিবর্তিত হইল। গ্রন্থের আকার অপেক্ষাকৃত ক্ষুদ্র হইল, এজন্য ইহার দামও কমান গেল।"

ীয় সংস্করণ প্রকাশিত হয় ১৩০১ বঙ্গাব্দের বৈশাখ মাসে ( ১৮৯৪, মে ), পৃষ্ঠা ৩২২।

'প্রচারে' প্রকাশিত এবং বিভিন্ন সংস্করণে যে পরিবর্তন সাধিত হয়, তার মূল সূত্রগুলি এখানে প্রকাশিত হল।—

(ক) প্রচারের 'ভৈরবী' উপন্যাসে 'সন্ন্যাসিনী' হয়েছে।

(খ) গঙ্গারামের উদ্ধারকার্যে সীতারাম অনেক ক্ষিপ্র হয়েছেন এবং অনেক ঘটনারও পরিবর্তন করা হয়েছে।

(গ) 'প্রচারে' সীতারামের মঙ্গলাকাঙ্ক্ষী ফকিরের সঙ্গে প্রথম পরিচয়ের কাহিনী বর্ণিত হয়েছে।

(ঘ) এছাড়া, ছোটখাট আরো অনেক পরিবর্তনে উপন্যাসটি সুন্দর হয়েছে। ( দ্রঃ—প্রফুল্লকুমার দাশগুপ্ত—উপন্যাস সাহিত্যে বঙ্কিম। )

বঙ্কিমচন্দ্র তাঁর উপন্যাসের বিভিন্ন সংস্করণে যে পরিবর্তন সাধন করেছেন, তা তাঁর মানসিকতার ক্রমপরিণতির উৎকর্ষতারই পরিচায়ক।



॥ দশ ॥

**বঙ্কিম-উপন্যাসে আঙ্গিকের মূল্যায়ণ ও তাতে তাঁর জীবন-বোধের বিশিষ্টতার প্রতিফলন।**

রীতি বা style হল কবির নিজস্ব। সচেতন অনুকরণ দ্বারা অন্যের নকলনবীশি করা যায়, প্রকৃত সাহিত্যিক হওয়া যায় না। প্রকৃত সাহিত্যিকেরই একটি নিজস্ব রীতি গড়ে ওঠে। সেই রীতির বৈশিষ্ট্য তাঁব মানসিকতার বিশেষ রূপটিবও পরিপোষক। তাই ভারতচন্দ্রকে আমরা বলি নাগরিক রীতির কবি, জয়দেবকে বলি বিলাসের কবি।

বঙ্কিম-উপন্যাসের আঙ্গিক বিশ্লেষণে আমাদের সর্বদাই মনে রাখতে হবে যে তিনি বাংলাভাষার প্রথম ঔপন্যাসিক। সুতরাং তাঁর সামনে বাংলা উপন্যাসের কোন সুস্পষ্ট দৃষ্টান্ত ছিল না। যা-কিছু পবীক্ষা-নিরীক্ষা তাঁকে নিজেই করতে হয়েছে।

বাল্যকালে বঙ্কিমচন্দ্র কিরকম গদ্য লিখতেন তা' জানার কৌতুহল হ'তে পারে। একটি নমুনা—

"গগনমণ্ডলে বিরাজিতা কাদম্বিনী উপবে কম্পায়মানা শম্পাসংকাশ ক্ষণিক জীবনের অতিশয় প্রিয় হওত মূঢ় মানবমণ্ডলী অহরহঃ বিষয়বিষার্ণবে নিমজ্জিত রহিয়াছে।....যে লপনেন্দু শত শত শশধরসঙ্কাশ শোভা পাইতেছে সে বদন কর্দমমণ্ডিত হওত মৃন্ময়গুলে পতিত থাকিবেক, যে নয়নে অনুরেণ আসি অনুমান হয় বায়স বায়সী নখাঘাতে সে নয়নোৎপাটন করিবেক। যে রসনা প্রমদাধররস পান না করিয়া অন্যরস পান করে না, সে ওষ্ঠ নষ্ট হইয়া লেষ্ট্রভক্ষণে কষ্ট পাইবেক। অতএব হে মানবগণ অনিত্যযত্নে ক্ষান্ত হও।"

(সংবাদ প্রভাকর, শুক্রবার ১২ই বৈশাখ, ১২৫৯)।

বঙ্কিমচন্দ্রের এই গদ্যভাষাদর্শনে শঙ্কিত হযে তাঁর ছাত্রজীবনের সাহিত্যগুরু ঈশ্বরগুপ্তও শঙ্কাপ্রকাশ ক'রে লিখেছিলেন—"(বঙ্কিম) রচনায় আর সমুদয় বঙ্কিম করুন, তাহা যশের জন্যই হইবে কিন্তু ভাবগুলিন্ প্রকাশার্থ যেন বঙ্কিম-ভাষা ব্যবহাব না করেন।"

বঙ্কিমচন্দ্র গুরুর নির্দেশ কতখানি মান্য করতে পেরেছেন তার পরিচয় নিতে হ'লে 'দুর্গেশনন্দিনী'র জন্যে অপেক্ষা করতে হবে।

'দুর্গেশনন্দিনী' প্রকাশের পর এর ভাষা নিয়ে অনেক সমালোচনা হয়েছিল।

পণ্ডিত দ্বারকানাথ বিদ্যাভূষণ তাঁর 'সোমপ্রকাশ' পত্রিকায় এর ভাষাকে 'শব পোড়া মড়া দাহ' আখ্যা দিলেন, অর্থাৎ গুরু-চণ্ডালী দোষে অভিহিত করলেন। আসলে সেই সংস্কৃত পণ্ডিতদের প্রাধান্যের যুগে বাংলাভাষায় নূতন রূপ অনেকেরই মনঃপূত হয় নি। এ বিষয়ে বঙ্কিমের নিজের দ্বিধাও কম ছিল না। পূর্ণচন্দ্র লিখেছেন—"বঙ্কিমচন্দ্রেব প্রথম হইতে ধারণা ছিল যে, 'দুর্গেশনন্দিনী'র ভাষা ব্যাকরণ-দোষে দূষিত। সেজন্য তিনি গল্প পাঠ শেষ হইলে উপস্থিত সংস্কৃতজ্ঞ পণ্ডিতদিগকে জিজ্ঞাসা করিলেন, ভাষায় ব্যাকরণ দোষ আছে—উহা কি লক্ষ্য করিয়াছেন? ৺মধুসূদন স্মৃতিরত্ন (সংস্কৃত কলেজের ৺হৃষীকেশ শাস্ত্রীর পিতা) বলিলেন, 'গল্প ও ভাষার মোহিনী শক্তিতে আমরা এতই আকৃষ্ট হয়েছিলাম যে, আমাদের সাধ্য কি যে অন্যদিকে মন নিবিষ্ট করি।' বিখ্যাত পণ্ডিত ৺চন্দ্রনাথ বিদ্যারত্ব বলিলেন যে, 'আমি স্থানে স্থানে ব্যাকরণ দোষ লক্ষ্য করিয়াছি বটে, কিন্তু সেই স্থানে ভাষা আরও মধুব হইয়াছে। দুর্গেশনন্দিনী প্রচারিত হইবার পূর্বে পণ্ডিতশ্রেষ্ঠ ৺তারাপ্রসাদ চট্টোপাধ্যায় (ভূদেববাবুব জামাতা) এবং সেকালের বিখ্যাত সমালোচক ৺ক্ষেত্রনাথ ভট্টাচার্য উহা পাঠ করিয়াছিলেন। ক্ষেত্রনাথ বলিয়াছিলেন, তোমাব বয়সের সঙ্গে সঙ্গে তুমি দুর্গেশনন্দিনী অপেক্ষা উৎকৃষ্ট উপন্যাস লিখিবে, কিন্তু এই উপন্যাসটি যেমন সকল সম্প্রদায়ের মনোরঞ্জন করিবে, তেমন তোমার অন্য উপন্যাস করিতে পারিবে কিনা সন্দেহ।" (বঙ্কিম-প্রসঙ্গ)।

দুর্গেশনন্দিনী

একাধারে নিন্দা ও প্রশংসা মাথায় নিয়ে বাংলা উপন্যাসের পথপরিক্রমায় বঙ্কিমচন্দ্র অগ্রসর হলেন। 'দুর্গেশনন্দিনী'তে চরিত্রচিত্রণে কিছুটা আড়ষ্টতা থাকলেও, কাহিনীবয়নে দক্ষতা রয়েছে। অবশ্য কাহিনীবর্ণনায় জটিলতা অপেক্ষা সরাসরি গল্পরস সৃষ্টির মাধ্যমে রোমান্সরস সৃষ্টির চেষ্টাই বঙ্কিমচন্দ্র এখানে করেছেন।

বঙ্কিম-উপন্যাসের যে নাটকীয় গুণ অন্যতম আকর্ষণ 'দুর্গেশনন্দিনী' উপন্যাসেই তার সূচনা। তবে প্রথম উপন্যাসে তা কোথাও কোথাও অতি-নাটকীয় হয়ে পড়েছে। আর নারীচরিত্রের রূপবর্ণনার মধ্যেও দোষ-গুণ উভয়ই রয়েছে। এ সম্বন্ধে শ্রদ্ধেয় প্রমথনাথ বিশীর মন্তব্য—"তিলোত্তমা বিমলা প্রভৃতি লেখকের প্রয়োজনে সুন্দর, রোহিণী সূর্যমুখী সুন্দর গল্পের প্রয়োজনে। দুর্গেশ-নন্দিনীর অন্যতম দোষ বলেছি রূপ বর্ণনার গতানুগতিকতা। সেই সঙ্গে এখন বলা আবশ্যক যে, দোষের মধ্যেই আছে সংশোধনের সার্থক চেষ্টা।"

(বঙ্কিম-সরণী)

বঙ্কিম-উপন্যাসে অনেক ক্ষেত্রে সংক্ষিপ্ত বাক্যের মাধ্যমে গভীর বক্তব্য প্রকাশের বৈশিষ্ট্য লক্ষ্য করা যায়, 'দুর্গেশনন্দিনী'তেই তার সূচনা আছে। আয়েষা যখন ওসমানকে জগৎসিংহ সম্পর্কে জানায় যে 'এই বন্দী আমার প্রাণেশ্বর' তখন আমরা চমকিত হই।

'দুর্গেশনন্দিনী'তে পূর্ণ শিল্পী বঙ্কিমকে না পেলেও একটি প্রতিভাধর শক্তিমান শিল্পীর সাক্ষাৎ পেলাম। এই উপাদানগুলিকে তিনি ক্রমান্বয়ে মার্জিত ও পরিশীলিত ক'রে তুলতে লাগলেন পরবর্তী উপন্যাসে।

গঠনকৌশলের নূতনত্বে 'কপালকুণ্ডলা' উপন্যাস বঙ্কিমচন্দ্রের এক স্মরণীয় সৃষ্টি। গ্রন্থের প্রতিটি পরিচ্ছেদে পূর্ববর্তী লেখকদের রচনা উদ্ধৃত ক'রে কাহিনীর পূর্বাভাষ দান করা হয়েছে। কাহিনী বয়নে জটিলতার সৃষ্টি করলেও, সহজভাবেই লেখক কাহিনীকে টেনে নিয়ে গেছেন। 'কপালকুণ্ডলা' উপন্যাসের কালগত ঐক্য দৃঢ়বদ্ধ। মাত্র এক বছরের কিছু বেশী সময়ের ঘটনা এখানে বর্ণিত হয়েছে। পটভূমি-নির্বাচনেও বঙ্কিমচন্দ্র সমুদ্র-তীরবর্তী অঞ্চল, সপ্তগ্রাম ও দিল্লীকেই গ্রহণ করেছেন।

কপালকুণ্ডলা

কপালকুণ্ডলার চরিত্র ও কাহিনীর সংগে সমুদ্র-তীরবর্তী বনভূমি ও সপ্তগ্রামের বনভূমি অত্যন্ত সুন্দর পরিবেশ সৃষ্টি করেছে। পরিচ্ছেদের পর পরিচ্ছেদে নাটকীয় চমকদানও উল্লেখযোগ্য। সর্বাপেক্ষা দৃষ্টি আকর্ষণ করে এই গ্রন্থের ভাষাভঙ্গী। বঙ্কিমের কবি হৃদয়ের বাণীমূর্ছনা ঝরে পড়েছে 'কপালকুণ্ডলা'র প্রতিটি ছত্রে। তার ফলে কাব্যের পরিবেশের মতো সমস্ত কাহিনীটিই পাঠকের মনকে সুদূর স্বপ্নলোকে টেনে নিয়ে যায়।

সংহত বাক্যরচনায় বঙ্কিম এখানে কৃতিত্ব দেখিয়েছেন। নির্জন সমুদ্রতীরে কপালকুণ্ডলার উক্তি—'পথিক, তুমি পথ হারাইয়াছ? সমগ্র পরিবেশটিকে কাব্যত্বমণ্ডিত করেছে। মতিবিবির কাছে নবকুমার পরিচয়দানের পরমুহূর্তেই —"প্রদীপ নিভিয়া গেল।" সংক্ষিপ্ত বাক্যটি ব্যবহার ক'রে বঙ্কিমচন্দ্র যথার্থ নাটকীয় চমকসৃষ্টি ও রসবোধের পরিচয় দিয়েছেন।

এই উপন্যাসের শেষ পরিচ্ছেদটি বঙ্কিমচন্দ্রের কবিত্বশক্তি, নাটকীয় রস-পরিবেশনে দক্ষতা ও সংহত বাক্যপ্রয়োগে, গভীর ভাব প্রকাশের সার্থক উদাহরণ।

'কপালকুণ্ডলা' উপন্যাসে কয়েকটি স্বপ্নবৃত্তান্ত আছে। চতুর্থখণ্ড তৃতীয় পরিচ্ছেদে কপালকুণ্ডলার স্বপ্নদর্শনটি তাৎপর্যপূর্ণ। স্বপ্নে কপালকুণ্ডলা দেখেছে

যে এক ব্রাহ্মাবেশী কপালকুণ্ডলার নৌকা নিমজ্জিত করেছে। ঘটনাটি যে নিছক স্বপ্নমাত্র নয়, তার আভাস দিয়েছেন বঙ্কিমচন্দ্র এই পরিচ্ছেদের প্রথমে বায়রণের উদ্ধৃতি দিয়ে—"I had a dream, which was not all a dream"। আসলে স্বপ্নবৃত্তান্তটিকে বঙ্কিমচন্দ্র মনস্তত্ত্ব বিশ্লেষণের কাজে লাগিয়েছেন। পরবর্তী পরিচ্ছেদে কপালকুণ্ডলা যখন ছদ্মবেশী ব্রাহ্মণের পত্র পেয়ে তাঁর সংগে সাক্ষাৎ করবে কিনা চিন্তা করছে, তখন সেই স্বপ্ন তাকে সিদ্ধান্ত গ্রহণ করতে সাহায্য করল।

"সে স্বপ্নের তাৎপর্য্য কি? স্বপ্নে ব্রাহ্মণবেশী মহাবিপত্তিকালে আসিয়া তাঁহাকে রক্ষা করিতে চাহিয়াছিলেন, কার্যেও তাহাই ফলিতেছে। ব্রাহ্মণবেশী সকল কথা ব্যক্ত করিতে চাহিতেছেন। তিনি স্বপ্নে বলিয়াছেন, "নিমগ্ন কর।" কার্য্যেও কি সেইরূপ বলিবেন? না—না—ভক্তবৎসলা ভবানী অনুগ্রহ করিয়া স্বপ্নে তাঁহার রক্ষাহেতু উপদেশ দিয়াছেন, ব্রাহ্মাবেশী আসিয়া তাঁহাকে উদ্ধার করিতে চাহিয়াছেন; তাঁহার সাহায্য ত্যাগ করিলে নিমগ্ন হইবেন। অতএব কপালকুণ্ডলা তাঁহার সহিত সাক্ষাৎ করাই স্থির করিলেন। বিজ্ঞ ব্যক্তি এইরূপ সিদ্ধান্ত করিতেন কি না, তাহাতে সন্দেহ; কিন্তু বিজ্ঞ ব্যক্তির সিদ্ধান্তের সহিত আমাদিগের সংশ্রব নাই। কপালকুণ্ডলা বিশেষ বিজ্ঞ ছিলেন না—সুতরাং বিজ্ঞের ন্যায় সিদ্ধান্ত করিলেন না। কৌতূহলপরবশ রমণীর ন্যায় সিদ্ধান্ত করিলেন, ভীমকান্তরূপরাশিদর্শনলোলুপ যুবতীর ন্যায় সিদ্ধান্ত করিলেন, নৈশবনভ্রমণবিলাসিনী সন্নাসিপালিতার ন্যায় সিদ্ধান্ত করিলেন, ভবানীভক্তি-ভাববিমোহিতার ন্যায় সিদ্ধান্ত করিলেন, জ্বলন্ত বহ্নিশিখায় পতনোন্মুখ পতঙ্গের ন্যায় সিদ্ধান্ত করিলেন।" (৩/৪)

অপর স্বপ্নটি কাপালিক-কর্তৃক নবকুমারের নিকট বর্ণিত হয়েছে। —"প্রভাতকালে আমার সংজ্ঞা সম্পূর্ণরূপে পুনরাবির্ভূত হইল। তাহার অব্যবহিত পূর্বেই আমি এক স্বপ্ন দেখিতেছিলাম। যেন ভবানী—" বলিতে বলিতে কাপালিকের শরীর রোমাঞ্চিত হইল। "যেন ভবানী আসিয়া আমার প্রত্যক্ষীভূত হইয়াছেন। ভ্রূকুটি করিয়া আমায় তাড়না করিতেছেন; কহিতেছেন, 'রে দুরাচার' তোরই চিত্তাশুদ্ধি হেতু আমার পূজার এ বিঘ্ন জন্মাইয়াছে। তুই এ পর্যন্ত ইন্দ্রিয়লালসায় বদ্ধ হইয়া এই কুমারীর শোণীতে এত দিন আমার পূজা করিস্ নাই। অতএব এই কুমারী হইতেই তোর পূর্বকৃত্যফল বিনষ্ট হইল। আমি তোর নিকট আর কখনও পূজা গ্রহণ করিব না।' তখন আমি রোদন

করিয়া জননীর চরণে অবলুণ্ঠিত হইলে তিনি প্রসন্ন হইয়া কহিলেন, 'ভদ্র! ইহার একমাত্র প্রায়শ্চিত্ত বিধান করিবে। সেই কপালকুণ্ডলাকে আমার নিকট বলি দিবে। যতদিন না পার, আমার পূজা কবিও না।' (৪/৬

এই স্বপ্নের দ্বারা কাপালিক নবকুমারকে তাঁর উদ্দেশ্যের প্রতি আকৃষ্ট করতে চেয়েছেন। তাই কপালকুণ্ডলা উপন্যাসের স্বপ্ন মনস্তাত্ত্বিক কারণেই প্রয়োগ করা হয়েছে।

'কপালকুণ্ডলা' উপন্যাসে কতকগুলি ঘটনা আছে যেগুলি আপাতঃদৃষ্টিতে অলৌকিক পর্যায়ে ফেলা যেতে পারে। কিন্তু বঙ্কিমচন্দ্র সেগুলিকে অবলীলাক্রমে বর্ণনা করেছেন। কপালকুণ্ডলা পতিগৃহে যাত্রার পূর্বে দেবীর কাছে যখন সম্মতি প্রার্থনা করেছে তখন তার প্রদত্ত বিল্বপত্র প্রতিমাচরণচ্যুত হয়ে অশুভ ইংগিত দান করেছে।

বিষয়টি অলৌকিক কিনা এই বিংশ শতাব্দীতেও তা কেউ জোর ক'রে বলতে পারবেন না। কারণ এ-কালেও বহু মানুষের বিশ্বাস ও সংস্কার তাদের চিন্তাধারাকে নিয়ন্ত্রিত করে। যে-কারণেই বিল্বপত্র পতিত হোক না কেন, ধর্মসংস্কারাচ্ছন্ন আবহাওয়ায় পালিতা কপালকুণ্ডলার মনে তার প্রভাব পড়াই স্বাভাবিক। অপরদিকে, লেখকও এই অশুভ সংকেতের দ্বারা পাঠকমনে কপালকুণ্ডলার ভবিষ্যৎজীবন সম্পর্কে একটি সংশয়যুক্ত কৌতূহলের সঞ্চার করেছেন।

আর একটি অলৌকিক ঘটনা হল কপালকুণ্ডলা কর্তৃক আকাশে দেবীদর্শন। এই ঘটনাটিকে বঙ্কিমচন্দ্র পরিবেশ ও মানসিকতার দিক থেকে এমনই সামঞ্জস্যপূর্ণ ক'রে তুলেছেন যে অবিশ্বাস করার কোন কারণ ঘটে না। "যখন মনুষ্যহৃদয় কোন উৎকট ভাবে আচ্ছন্ন হয়, চিন্তার একাগ্রতায় বাহ্যসৃষ্টির প্রতি লক্ষ্য থাকে না, তখন অনৈসর্গিক পদার্থও প্রত্যক্ষীভূত বলিয়া বোধ হয়। কপালকুণ্ডলার সেই অবস্থা হইয়াছিল।" (৪/৮)

'মৃণালিনী' 'কপালকুণ্ডলা'র পরবর্তী রচনা হলেও রচনারীতিতে দুর্বল। এ সম্পর্কে বঙ্কিম মানসের স্বরূপ নির্ণয় করতে গিয়ে ডঃ সুধাকর চট্টোপাধ্যায় মন্তব্য করেছেন—"মনে হয় বঙ্কিমচন্দ্রের প্রতিভা 'কপালকুণ্ডলা'য় যে বিদ্যুৎদীপ্তির পরিচয় দিয়েছিল তার পরে তাঁর চিত্ত কিছুক্ষণের জন্য অন্ধকার হয়ে গিয়েছিল। তাই 'মৃণালিনী' অজস্র দোষযুক্ত রচনা।" (কথাসাহিত্যে বঙ্কিমচন্দ্র)

মৃণালিনী

'মৃণালিনী'র রচনারীতিতে এই নিকৃষ্টতা থাকার অন্য একটি কারণ থাকাও সম্ভব। বঙ্কিমচন্দ্রের এই উপন্যাসের পরিকল্পনায় দ্বিধা ছিল—অর্থাৎ তিনি ইতিহাসের কাহিনীকে প্রাধান্য দেবেন, না হেমচন্দ্র-মনোরমার প্রণয়কাহিনীকে প্রাধান্য দেবেন তা স্থির করতে পারছিলেন না। তাই যে 'গজহস্তা' প্রভৃতি ঘটনা দিয়ে প্রথমদিকে 'মৃণালিনী' উপন্যাসের সূচনা ক'রেছিলেন, পরবর্তীকালে তা বর্জন করতে হয়েছে। কাহিনীগঠনেও যথেষ্ট শৈথিল্য লক্ষ্য করা যায়।

সংগীতের আধিক্য 'মৃণালিনী'র কাহিনীকে কিছুটা হাল্কা করেছে।

'চন্দ্রশেখর' উপন্যাস রচনায় বঙ্কিম তাঁর শিল্পকর্মের জটিল কলাকৌশল প্রয়োগ করেন। বঙ্কিমচন্দ্রের পরিণত মন এই উপন্যাসের শিল্পরীতিতেও পরিণতির চিহ্ন রাখতে সক্ষম হয়েছে। এখানে ইতিহাসের ঘটনার সংগে সাধারণ মানুষের ঘটনাকে তিনি সার্থকভাবে সংযুক্ত করেন। অনেকস্থানে তিনি পরবর্তী ঘটনাকে পূর্বে বর্ণনা ক'রে পাঠকের কৌতূহল জাগ্রত করেছেন এবং কাহিনীতে রহস্যময়তার সৃষ্টি করেছেন। 'চন্দ্রশেখরে'র পরিচ্ছেদ নামকরণে যেখানে শৈবলিনীর ঘটনা আছে, সেখানে বঙ্কিমের নীতি-শাসিত মনোভঙ্গীর প্রকাশ ঘটেছে; যেমন—পাপীয়সী, পাপের বিচিত্র গতি প্রভৃতি। কাহিনীর সূচনা এবং মূল ঘটনার মধ্যে আট বছরের ব্যবধান। এই কালগত শিথিলতাকে তিনি অনেক পরিমাণে ঢেকেছেন প্রথম অংশটিকে মূল কাহিনীর বহির্ভূত 'উপক্রমণিকা' অংশে রেখে।

চন্দ্রশেখর

'চন্দ্রশেখর'-এর ভাষা ও বর্ণনাভংগীর মধ্যে বৈচিত্র্য আছে। শৈবলিনী-ফষ্টরের কথোপকথন, নবাব-প্রতাপ-শৈবলিনীর কথোপকথন, প্রতাপের আকস্মিক মৃত্যুবরণ প্রভৃতি ঘটনা ও বর্ণনায় বঙ্কিমচন্দ্র উপন্যাসের মধ্যে অনেকাংশে নাটকের রীতিকে গ্রহণ করেছেন। এতে কাহিনীর চমৎকারিত্ব বৃদ্ধি পেয়েছে। অবশ্য, বঙ্কিমের কথোপকথনের ভাষা সব সময়ে নাটকের সংলাপের ভাষা হয়ে ওঠেনি। অনেক স্থানে কথোপকথনের ভাষার মধ্যেও আলঙ্কারিক চমৎকৃতি প্রকাশিত হয়েছে। তবে বর্ণনার ভাষায় বঙ্কিম যথেষ্ট কবিত্ব-শক্তির পরিচয় দিয়েছেন। বিষয়ানুসারে ভাষারও কিঞ্চিৎ পরিবর্তন লক্ষ্য করা যায়। প্রতাপ-শৈবলিনীর গঙ্গাবক্ষে সন্তরণের ভাষা এক, শৈবলিনীর নরকদর্শনের বর্ণনা আর একরকমের, রামচরণের কীর্তিকলাপের ভাষাও অন্য। কখনো তৎসম-বহুল, সমাস-বদ্ধ, যুক্তাক্ষরের প্রয়োগ; আবার কখনও অনলঙ্কৃত তদ্ভব ও দেশী-বিদেশী শব্দের প্রয়োগ।

তবে উপন্যাসের দু'একটি স্থানে পরিকল্পনাগত ত্রুটি ও কিঞ্চিৎ অসঙ্গতি আছে। যেমন এক স্থানে প্রতাপ সম্বন্ধে বঙ্কিম লিখেছেন—"চন্দ্রশেখর নবাবের সরকারে প্রতাপের চাকরী করিয়া দিলেন। প্রতাপ স্বীয় গুণে দিন দিন উন্নতি করিতে লাগিলেন। এক্ষণে প্রতাপ জমিদার। তাঁহার বৃহৎ অট্টালিকা এবং দেশবিখ্যাত নাম।" আবার সেই প্রতাপ শৈবলিনী-উদ্ধারকালে বলেছেন—"শুন আমার নাম প্রতাপ রায়। নবাবও আমাকে ভয় করেন।" আবার মীরকাশেম শৈবলিনীকে জিজ্ঞেস করেছেন—"প্রতাপ কে? তাহার বাড়ী কোথায়?

শৈবলিনী প্রতাপের সত্য পরিচয় দিল।

ন। এখানে কি করিতে আসিয়াছিল?

শৈ। সরকারের চাকরি করিবেন বলিয়া।"

এই উদ্ধৃতিগুলি পরস্পর বিরোধী সিদ্ধান্তের প্রকাশ করে। (ত্রুটি সম্বন্ধে বিস্তারিত আলোচনার জন্য ডঃ সুধাকর চট্টোপাধ্যায়েব 'কথাসাহিত্যে বঙ্কিমচন্দ্র' গ্রন্থ দ্রষ্টব্য।)

'চন্দ্রশেখর' উপন্যাসে শৈবলিনীর স্বপ্নকেও মনস্তাত্ত্বিক পটভূমিকায় স্থাপন করা হয়েছে। প্রথম স্বপ্নটির কেবলমাত্র উল্লেখ আছে, বর্ণনা নেই (২/৮)। 'শৈবলিনী শয়ন করিল। শয়ন করিয়া, সেইরূপ চিন্তাভিভূত রহিল। প্রভাতকালে তাহার নিদ্রা আসিল—নিদ্রায় নানাবিধ কুস্বপ্ন দেখিল।"

দ্বিতীয় স্বপ্নটি বর্ণিত হয়েছে চতুর্থখণ্ড দ্বিতীয় পরিচ্ছেদে। স্বপ্নটি এরূপ—

"সম্পূর্ণরূপে চৈতন্য বিলুপ্ত হইলে, শৈবলিনী দেখিল, সম্মুখে এক অনন্ত-বিস্তৃতা নদী। কিন্তু নদীতে জল নাই—দু-কূল প্লাবিত করিয়া রুধিরের স্রোতঃ বহিতেছে। তাহাতে অস্থি, গলিত নরদেহ, নৃমুণ্ড, কঙ্কালাদি ভাসিতেছে। কুম্ভীরাকৃতি জীবসকল—চর্ম-মাংসাদি-বর্জিত—কেবল অস্থি, ও বৃহৎ, ভীষণ উজ্জ্বল চক্ষুর্দ্বয়বিশিষ্ট—ইতস্ততঃ বিচরণ করিয়া সেই সকল গলিত শব ধরিয়া খাইতেছে। শৈবলিনী দেখিল যে, যে মহাকায় পুরুষ তাহাকে পর্বত হইতে ধৃত করিয়া আনিয়াছে, সেই আবার তাহাকে ধৃত করিয়া সেই নদীতীরে আনিয়া বসাইল। সে প্রদেশে রৌদ্র নাই, জ্যোৎস্না নাই, তারা নাই, মেঘ নাই, আলোক মাত্র নাই—অথচ অন্ধকার নাই।' সকলই দেখা যাইতেছে—কিন্তু অস্পষ্ট। রুধিরের নদী, গলিত শব, স্রোতোবাহিত কঙ্কালমালা, অস্থিময় কুম্ভীরগণ, সকলই ভীষণান্ধকারে দেখা যাইতেছে। নদীতীরে বালুকা নাই—

তৎপরিবর্তে লৌহসূচী সকল অগ্রভাগ ঊর্দ্ধ করিয়া রহিয়াছে। শৈবলিনীকে মহাকায় পুরুষ সেইখানে বসাইয়া নদী পার হইতে বলিলেন। পারের কোন উপায় নাই। নৌকা নাই, সেতু নাই। মহাকায় পুরুষ বলিলেন, সাঁতার দিয়া পার হ, তুই সাঁতার জানিস্—গঙ্গায়, প্রতাপের সঙ্গে অনেক সাঁতার দিয়াছিস্। শৈবলিনী এই রুধিরের নদীতে কি প্রকারে সাঁতার দিবে? মহাকায় পুরুষ তখন হস্তস্থিত বেত্র প্রহার জন্য উত্থিত করিলেন। শৈবলিনী সভয়ে দেখিল যে, সেই বেত্র জ্বলন্ত লোহিত লৌহনির্ম্মিত। শৈবলিনীর বিলম্ব দেখিয়া, মহাকায় পুরুষ শৈবলিনীর পৃষ্ঠে বেত্রাঘাত করিতে লাগিলেন। শৈবলিনী প্রহারে দগ্ধ হইতে লাগিল। শৈবলিনী প্রহার সহ্য করিতে না পারিয়া রুধিরের নদীতে ঝাঁপ দিল। অমনি অস্থিময় কুম্ভীর সকল তাহাকে ধরিতে আসিল, কিন্তু ধরিল না। শৈবলিনী সাঁতার দিয়া চলিল; রুধিরস্রোতঃ বদনমধ্যে প্রবেশ করিতে লাগিল। মহাকায় পুরুষ তাহার সঙ্গে সঙ্গে রুধির-স্রোতের উপর দিয়া পদব্রজে চলিলেন—ডুবিলেন না। মধ্যে মধ্যে পূতিগন্ধ-বিশিষ্ট গলিত শব ভাসিয়া আসিয়া শৈবলিনীর গাত্রে লাগিতে লাগিল। এইরূপে শৈবলিনী পরপারে উপস্থিত হইল। সেখানে কূলে উঠিয়া চাহিয়া দেখিয়া, "রক্ষা কর! রক্ষা কর" বলিয়া চীৎকার করিতে লাগিল। সম্মুখে যাহা দেখিল, তাহার সীমা নাই, আকার নাই, বর্ণ নাই, নাম নাই। তথায় আলোক অতি ক্ষীণ, কিন্তু এতাদৃশ উত্তপ্ত যে, তাহা চক্ষে প্রবেশমাত্র শৈবলিনীর চক্ষু বিদীর্ণ হইতে লাগিল—বিষসংযোগে যেরূপ জ্বালা সম্ভব, চক্ষে সেইরূপ জ্বালা ধরিল। নাসিকায় এরূপ ভয়ানক পূতিগন্ধ প্রবেশ করিল যে, শৈবলিনী নাসিকা আবৃত করিয়াও উন্মত্তার ন্যায় হইল। কর্ণে, অতি কঠোর, কর্কশ, শব্দ সকল এককালে প্রবেশ করিতে লাগিল—হৃদয়-বিদারক আর্ত্তনাদ, পৈশাচিক হাস্য, বিকট হুঙ্কার, পর্ব্বতবিদারণ, অশনিপতন, শিলাবর্ষণ, জল-কল্লোল, অগ্নিগর্জ্জন, মুমূর্ষুর ক্রন্দন, সকলই এককালে শ্রবণ বিদীর্ণ করিতে লাগিল। সম্মুখ হইতে ক্ষণে ক্ষণে ভীমনাদে এরূপ প্রচণ্ড বায়ু বহিতে লাগিল যে, তাহাতে শৈবলিনীকে অগ্নিশিখার ন্যায় দগ্ধ করিতে লাগিল—কখন বা শীতে শতসহস্র ছুরিকাঘাতের ন্যায় অঙ্গ ছিন্ন বিচ্ছিন্ন করিতে লাগিল। শৈবলিনী ডাকিতে লাগিল, "প্রাণ যায়! রক্ষা কর!" তখন অসহ্য পূতিগন্ধবিশিষ্ট এক বৃহৎ বৃহৎ কদর্য কীট আসিয়া শৈবলিনীর মুখে প্রবেশ করিতে প্রবৃত্ত হইল। শৈবলিনী তখন চীৎকার করিয়া বলিতে লাগিল, "রক্ষা কর! এ নরক! এখান হইতে উদ্ধারের কি উপায় নাই?"

এই স্বপ্ন 'কপালকুণ্ডলা' উপন্যাসের মত কাহিনীর ভবিষ্যৎ ইঙ্গিত বা ইতিকর্তব্যনির্দ্ধারণের জন্য বর্ণিত হয়নি। এখানে স্বপ্ন বা মতিভ্রম দ্বারা শৈবলিনীর হৃদয়ের আলোড়নকেই প্রকাশ করা হয়েছে। চন্দ্রশেখরকে বিবাহের পরও প্রতাপকে ভুলতে না পেরে শৈবলিনীর হৃদয়ে যে দ্বিধা দেখা দিয়েছিল, তা সুন্দরভাবে বঙ্কিমচন্দ্র ফুটিয়ে তুলেছেন এই জাতীয় চিত্তবিকারের মধ্য দিয়ে। এখানেও বঙ্কিমচন্দ্র এই অলৌকিক ঘটনাকে বিশ্বাসযোগ্য ক'রে তোলার জন্য পটভূমি রচনা করে নিয়েছেন।

তাই স্বপ্নবৃত্তান্তদানের পূর্বে তিনি লিখলেন—"মহান্ধকারময় পর্বতগুহা—পৃষ্ঠচ্ছেদী উপলশয্যায় শুইয়া শৈবলিনী। মহাকায় পুরুষ, শৈবলিনীকে তথায় ফেলিয়া দিয়া গিয়াছেন। ঝড় বৃষ্টি থামিয়া গিয়াছে—কিন্তু গুহামধ্যে অন্ধকার—কেবল অন্ধকার—কেবল অন্ধকার—অন্ধকারে ঘোরতর নিঃশব্দ। নয়ন মুদিলে অন্ধকার—চক্ষু চাহিলে তেমনই অন্ধকার। নিঃশব্দ—কেবল কোথাও পর্বতস্থ রন্ধ্রপথে বিন্দু বিন্দু বারি গুহাতলস্থ শিলার উপরে পড়িয়া, ক্ষণে ক্ষণে টিপ্ টাপ্ শব্দ করিতেছে। আর যেন কোন জীব, মনুষ্য কি পশু—কে জানে?—সেই গুহামধ্যে নিশ্বাস ত্যাগ করিতেছে।

এতক্ষণে শৈবলিনী ভয়ের বশীভূতা হইলেন। ভয়? তাহাও নহে। মনুষ্যের স্থিরবুদ্ধিতার সীমা আছে—শৈবলিনী সেই সীমা অতিক্রম করিয়াছিলেন। শৈবলিনীর ভয় নাই—কেন না, জীবন তাঁহার পক্ষে অবহনীয়, অসহনীয় ভার হইয়া উঠিয়াছিল—ফেলিতে পারিলেই ভাল। বাকি যাহা—সুখ, ধর্ম, জাতি, কুল, মান, সকলই গিয়াছিল—আর যাইবে কি? কিসের ভয়?

কিন্তু শৈবলিনী আশৈশব, চিরকাল যে আশা হৃদয়মধ্যে সযত্নে, সঙ্গোপনে পালিত করিয়াছিল, সেই দিন বা তাহার পূর্বেই, তাহার উচ্ছেদ করিয়াছিল; যাহার জন্য সর্বত্যাগিনী হইয়াছিল, এক্ষণে তাহাও ত্যাগ করিয়াছে; চিত্ত নিতান্ত বিকল; নিতান্ত বলশূন্য। আবার প্রায় দুই দিন অনশন, তাহাতে পথশ্রান্তি, পর্বতারোহণশ্রান্তি; বাত্যাবৃষ্টিজনিত পীড়াভোগ; শরীরও নিতান্ত বিকল, নিতান্ত বলশূন্য; তাহার পর এই ভীষণ দৈব ব্যাপার—দৈব বলিয়াই শৈবলিনীর বোধ হইল—মানবচিত্ত আর কতক্ষণ প্রকৃতিস্থ থাকে? দেহ ভাঙ্গিয়া পড়িল, মন ভাঙ্গিয়া পড়িল—শৈবলিনী অপহৃতচেতনা হইয়া অর্ধনিদ্রাভিভূত, অর্ধজাগ্রতবস্থায় রহিল। গুহাতলস্থ উপলখণ্ডসকলে পৃষ্ঠদেশ ব্যথিত হইতেছিল।" (৫/২)।

এই পরিস্থিতিতে শৈবলিনীর মনে বিচিত্র ভাবের উদয় হওয়া অসম্ভব নয়। শৈবলিনীর তৃতীয় স্বপ্ন বর্ণিত হয়েছে ৪র্থ খণ্ড ৩য় পরিচ্ছেদে। সেখানেও স্বপ্নবৃত্তান্তের উপযোগী পটভূমি প্রস্তুত করেছেন বঙ্কিমচন্দ্র।

"মনুষ্যের ইন্দ্রিয়ের পথ রোধ কর—ইন্দ্রিয় বিলুপ্ত কর—মনকে বাঁধ,—বাঁধিয়া একটি পথে ছাড়িয়া দাও—অন্য পথ বন্ধ কর—মনের শক্তি অপহৃত কর—মন কি করিবে? সেই এক পথে যাইবে—তাহাতে স্থির হইবে—তাহাতে মজিবে। শৈবলিনী পঞ্চম দিবসে আহরিত ফল মূল খাইল না—ষষ্ঠ দিবসে ফল মূল আহরণে গেল না—সপ্তম দিবসে প্রাতে ভাবিল, স্বামিদর্শন পাই না পাই—অদ্য মরিব। সপ্তম রাত্রে মনে করিল, হৃদয়মধ্যে পদ্মফুল ফুটিয়াছে—তাহাতে চন্দ্রশেখর যোগাসনে বসিয়া আছেন, শৈবলিনী ভ্রমর হইয়া পাদপদ্মে গুণগুণ করিতেছে।

সপ্তম রাত্রে সেই অন্ধকার নীরব শিলাকর্কশ গুহামধ্যে, একাকী স্বামিধ্যান করিতে করিতে শৈবলিনী চেতনা হারাইল। সে নানা বিষয় স্বপ্ন দেখিতে লাগিল। কখন দেখিল, সে ভয়ঙ্কর নরকে ডুবিয়াছে, অগণিত, শতহস্তপরিমিত, সর্পগণ অযুত ফণা বিস্তার করিযা, শৈবলিনীকে জড়াইয়া ধরিতেছে; অযুত মুণ্ডে মুখব্যাদন করিয়া শৈবলিনীকে গিলিতে আসিতেছে। সকলের মিলিত নিশ্বাসে প্রবল বাত্যার ন্যায় শব্দ হইতেছে। চন্দ্রশেখর আসিয়া, এক বৃহৎ সর্পের ফণায় চরণ স্থাপন করিয়া দাঁড়াইলেন, তখন সর্প সকল বন্যার জলের ন্যায় সরিয়া গেল। কখন দেখিল, এক অনন্ত কুণ্ডে পর্বতাকার অগ্নি জ্বলিতেছে। আকাশে তাহার শিখা উঠিতেছে; শৈবলিনী তাহার মধ্যে দগ্ধ হইতেছে, এমত সময়ে চন্দ্রশেখর আসিয়া সেই অগ্নিপর্বতমধ্যে এক গণ্ডূষ জল নিক্ষেপ করিলেন, অমনি অগ্নিরাশি নিবিয়া গেল; শীতল পবন বহিল, কুণ্ডলমধ্যে স্বচ্ছসলিলা তরতরবাহিনী নদী বহিল, তীরে কুসুম সকল বিকশিত হইল, নদীজলে বড় বড পদ্মফুল ফুটিল—চন্দ্রশেখর তাহার উপর দাঁডাইয়া ভাসিয়া যাইতে লাগিলেন। কখন দেখিল, এক প্রকাণ্ড ব্যাঘ্র আসিয়া শৈবলিনীকে মুখে করিয়া তুলিয়া পর্বতে লইয়া যাইতেছে; চন্দ্রশেখর আসিয়া পূজার পুষ্পপাত্র হইতে একটি পুষ্প লইয়া ব্যাঘ্রকে ফেলিয়া মারিলেন, ব্যাঘ্র তখনই ছিন্ন শিরা হইয়া প্রাণত্যাগ করিল, শৈবলিনী দেখিল, তাহার মুখ ফষ্টরের মুখের ন্যায়।

রাত্রিশেষে শৈবলিনী দেখিলেন, শৈবলিনীর মৃত্যু হইয়াছে অথচ জ্ঞান

আছে। দেখিলেন, পিশাচে তাহার দেহ লইয়া অন্ধকারে শূন্যপথে উড়িতেছে। দেখিলেন, কত কৃষ্ণমেঘের সমুদ্র, কত বিদ্যুদগ্নিরাশি পার হইয়া তাহার কেশ ধরিয়া উড়াইয়া লইয়া যাইতেছে। কত গগনবাসী অপ্সরা কিন্নরাদি মেঘতরঙ্গ মধ্য হইতে মুখমণ্ডল উত্থিত করিয়া, শৈবলিনীকে দেখিয়া হাসিতেছে। দেখিলেন, কত গগনচারিণী জ্যোতির্ময়ী দেবী স্বর্ণ-মেঘে আরোহণ করিয়া, স্বর্ণকলেবর বিদ্যুতের মালায় ভূষিত করিয়া, কৃষ্ণকেশাবৃত ললাটে তারার মালা গ্রথিত করিয়া বেড়াইতেছে,—শৈবলিনীর পাপময় দেহস্পৃষ্ট পবনস্পর্শে তাহাদের জ্যোতিঃ নিবিয়া যাইতেছে। কত গগনচারিণী ভৈরবী রাক্ষসী, অন্ধকারবৎ শরীর প্রকাণ্ড অন্ধকার মেঘের উপর হেলাইয়া ভীম বাত্যায় ঘুরিয়া ক্রীড়া করিতেছে,—শৈবলিনীর পূতিগন্ধবিশিষ্ট মৃতদেহ দেখিয়া তাহাদের মুখের জল পড়িতেছে, তাহারা হাঁ করিয়া আহার করিতে আসিতেছে। দেখিলেন, কত দেব দেবীর বিমানের কৃষ্ণতাশূন্য উজ্জ্বলালোকময়ী ছায়া মেঘের উপর পড়িয়াছে ; পাছে পাপিষ্ঠা শৈবালিনীশবের ছায়া বিমানের পবিত্র ছায়ায় লাগিলে শৈবালিনীর পাপক্ষয় হয়, এই ভয়ে তাঁহারা বিমান সরাইয়া লইতেছেন। দেখিলেন, নক্ষত্রসুন্দরীগণ নীলাম্বরমধ্যে ক্ষুদ্র ক্ষুদ্র মুখগুলি বাহির করিয়া সকলে কিরণময় অঙ্গুলির দ্বারা পরস্পরকে শৈবলিনীর শব দেখাইতেছে—বলিতেছে—"দেখ, ভগিনী, দেখ, মনুষ্য-কীটের মধ্যে আবার অসতী আছে!" কোন তারা শিহরিয়া চক্ষু বুজিতেছে ; কোন তারা লজ্জায় মেঘে মুখ ঢাকিতেছে, কোন তারা অসতীর নাম শুনিয়া ভয়ে নিবিয়া যাইতেছে। পিশাচেরা শৈবলিনীকে লইয়া উর্ধে উঠিতেছে, তার পর আরও উর্ধে, আরও মেঘ, আরও তারা পার হইয়া আরও উর্ধে উঠিতেছে। অতি উর্ধে উঠিয়া সেইখান হইতে শৈবলিনীর দেহ নরককুণ্ডে নিক্ষেপ করিবে বলিয়া উঠিতেছে। যেখানে উঠিল, সেখানে অন্ধকার, শীত,—মেঘ নাই, তারা নাই, আলো নাই, বায়ু নাই, শব্দ নাই। শব্দ নাই—কিন্তু অকস্মাৎ অতি দূরে অধঃ হইতে অতি ভীম কলকল ঘরঘর শব্দ শুনা যাইতে লাগিল—যেন অতিদূরে, অধোভাগে, শত সহস্র সমুদ্র এককালে গর্জিতেছে। পিশাচেরা বলিল, ঐ নরকের কোলাহল শুনা যাইতেছে, এইখান হইতে শব ফেলিয়া দাও। এই বলিয়া পিশাচেরা শৈবলিনীর মস্তকে পদাঘাত করিয়া শব ফেলিয়া দিল। শৈবলিনী ঘুরিতে ঘুরিতে, ঘুরিতে ঘুরিতে, পড়িতে লাগিল। ক্রমে ঘূর্ণগতি বৃদ্ধি পাইতে লাগিল, অবশেষে কুম্ভকারের চক্রের ন্যায় ঘুরিতে লাগিল। শবের মুখে, নাসিকায়, রক্তবমন হইতে লাগিল।

ক্রমে নরকের গর্জন নিকটে শুনা যাইতে লাগিল, পূতিগন্ধ বাড়িতে লাগিল— অকস্মাৎ সজ্ঞানমৃতা শৈবলিনী দূরে নরক দেখিতে পাইল। তাহার পরেই তাহার চক্ষু অন্ধ, কর্ণ বধির হইল, তখন সে মনে মনে চন্দ্রশেখরের ধ্যান করিতে লাগিল, মনে মনে ডাকিতে লাগিল,—"কোথায় তুমি, স্বামী! কোথায় প্রভু! স্ত্রীজাতির জীবনসহায় আরাধনার দেবতা, সর্বে সর্বমঙ্গল! কোথায় তুমি চন্দ্রশেখর! তোমার চরণারবিন্দে সহস্র, সহস্র, সহস্র, সহস্র প্রণাম! আমায় রক্ষা কর। তোমার নিকটে অপরাধ করিয়া, আমি এই নরককুণ্ডে পতিত হইতেছি—তুমি রক্ষা না করিলে কোন দেবতায় আমায় রক্ষা করিতে পারে না—আমায় রক্ষা কর। তুমি আমায় রক্ষা কর, প্রসন্ন হও, এইখানে আসিয়া চরণযুগল আমার মস্তকে তুলিয়া দাও, তাহা হইলেই আমি নরক হইতে উদ্ধার পাইব।"

এই বর্ণনাটিকে স্বপ্ন না ব'লে মানসিক বিকার বলা যেতে পারে। এইজন্যই চতুর্থ খণ্ড চতুর্থ পরিচ্ছেদে যখন শৈবলিনী সম্পূর্ণ অপ্রকৃতিস্থ তখন 'চন্দ্রশেখর দেখিলেন, জীবনেই শৈবলিনীর নরকভোগ আরম্ভ হইয়াছে।'

একে কি আমরা বঙ্কিমচন্দ্রের নীতিবাগীশ মনের উদাহরণ হিসাবে গ্রহণ করব? না মানবহৃদয়ের পাপ-পুণ্য বোধ সম্পর্কে যে দোলাচাল চিত্তবৃত্তি বিরাজমান তার প্রতীকরূপে গ্রহণ করব? আধুনিক ঔপন্যাসিকগণ এই নীতি থেকে কতটা সরে আসতে পারেন—সেটা চিন্তার বিষয়।

যুগলাঙ্গুরীয় রাধারাণী ইন্দিরা

'যুগলাঙ্গুরীয়' 'রাধারাণী' ও 'ইন্দিরা' (ছোট)-কে বঙ্কিমচন্দ্র একত্রে 'উপকথা' গ্রন্থের অন্তর্ভুক্ত করেছিলেন। সেদিক থেকে এই তিনটি গ্রন্থের রচনারীতির একটি নিজস্ব বৈশিষ্ট্য আছে। এখানে বঙ্কিমচন্দ্র সহজ-সরল গল্পকথনরীতিকেই গ্রহণ করেছেন।

'যুগলাঙ্গুরীয়'তে রূপকথার একটি রাজ্যকে তিনি পাঠকের সামনে তুলে ধরেছেন। 'রাধারাণী'তে আছে রোমান্সের প্রাচুর্য। সরল ও কোমল বর্ণনা-রীতি যেন রাধারাণীর কোমল-মাধুর্যময় চরিত্রের সংগে সামঞ্জস্যপূর্ণ। 'রাধা-রাণী'র পাঠক সম্বোধনটি লক্ষ্য করার মত। যেহেতু এখানে নারীর কাহিনী প্রাধান্য লাভ করেছে সেজন্য পাঠকসম্বোধনে নারীসুলভ ভাবটি প্রকাশ করা হয়েছে।

'ইন্দিরা' উপন্যাসের রচনারীতিতে বঙ্কিম নূতনত্ব এনেছেন। ইংরেজী

সাহিত্যে তখন এ ধরণের উপন্যাস ছিল। কিন্তু বাংলাসাহিত্যে বঙ্কিমই প্রথম গল্পের পাত্রপাত্রীর মুখ দিয়ে ঘটনা বর্ণনা করালেন। এই উপন্যাসের নায়িকা ইন্দিরাই গল্পকথক। এই ধরণের উপন্যাসে কিছু অসুবিধা আছে। একটি চরিত্রের দৃষ্টিকোণ থেকে সমস্ত ঘটনার বিশ্লেষণ করা হয় বলে, অন্য চরিত্রগুলি তত পরিস্ফুট হতে পারে না। 'ইন্দিরা' উপন্যাসে অবশ্য ইন্দিরা যথাসম্ভব নিরপেক্ষ দৃষ্টি ব্যবহার করার চেষ্টা করেছে। তবুও বলা যায় যে, ইন্দিরার বর্ণনার জন্যই তার স্বামীর কোন কৈফিয়ৎ বা চিন্তাধারা পাঠকের সামনে উপস্থিত হয়নি।

'ইন্দিরা'র সংক্ষিপ্ত সংস্করণ ও বৃহৎ সংস্করণের আকৃতিগত পার্থক্যের সংগে সংগে কিছু রীতিগত পার্থক্যও ঘটেছে। সংক্ষিপ্ত সংস্করণে পরিচ্ছেদের নাম-করণ ছিল না। পঞ্চম সংস্করণের নামকরণের অনেকগুলির মধ্যে স্নিগ্ধ কৌতুক-রস প্রকাশিত। এই সংস্করণে ছড়াগুলি সংযোজিত হয়ে এক নূতন শ্রী দান করেছে। 'ইন্দিরা'র ভাষার মধ্যে একটি সারল্য ও পরিচ্ছন্ন রূপ প্রকাশিত।

রজনী

'রজনী' উপন্যাসের সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ বৈশিষ্ট্য হল এর রচনারীতি। বঙ্কিম যেমন বাংলা উপন্যাসের প্রকৃত স্রষ্টা, তেমনি তিনি বাংলা উপন্যাসের জগতে নূতনতর রীতিরও প্রবর্তক। অবশ্য, এই রীতি তিনি ইংরেজী উপন্যাস থেকেই গ্রহণ করেছেন। তিনি বলেছেন, উইল্‌কি কলিন্স-এর "Woman in White" নামক গ্রন্থে এই রীতি প্রথম ব্যবহৃত হয়। পরবর্তীকালে রবীন্দ্রনাথের 'ঘরে বাইরে' উপন্যাসে এই রীতি ব্যবহৃত হয়। এতে বিভিন্ন পাত্র-পাত্রীর মুখের কথায় কাহিনী বর্ণনা করা হয়ে থাকে। এই প্রথার উপযোগিতা সম্বন্ধে বঙ্কিম দুটি যুক্তি দিয়েছেন। প্রথমতঃ, এর দ্বারা যার মুখে যে কথা শুনতে ভাল লাগে, তার মুখ দিয়ে সে-কথা বলা যায়। দ্বিতীয়তঃ, 'রজনী' উপন্যাসের অনৈসর্গিক বা অপ্রাকৃত ব্যাপারের জন্য তিনি পাত্র-পাত্রীদের উপরেই দোষারোপ করতে চেয়েছেন।

বঙ্কিমচন্দ্র-প্রদত্ত প্রথম যুক্তিটি সার্থক। রজনীর বর্ণনার রীতি এক, আবার লবঙ্গলতার বর্ণনার রস অন্য, অমরনাথের হতাশাব্যঞ্জক জীবনের আবেদনও স্বতন্ত্র। বিভিন্ন পাত্র-পাত্রীর দ্বারা বর্ণনার ফলে 'রজনী'র একই আধারে বহু রসের প্লাবন দেখা গেছে। তবে এর মধ্যে 'রজনীর কথা'ই উৎকৃষ্ট ও শচীন্দ্রের বর্ণিত অংশ সর্বাপেক্ষা নিকৃষ্ট।

দ্বিতীয় যুক্তিটি সম্বন্ধে বলা চলে যে, অলৌকিকে বিশ্বাসস্থাপনের দায় হয়তো

বিশিষ্ট চরিত্রের উপর চাপানো যায়, কিন্তু সার্মগ্রিকভাবে এর জন্ম লেখককেই দায়ী হতে হয়।

এই রীতির দোষও একটু আছে। বিভিন্ন চরিত্র, ঘটনা বর্ণনা করায় মনে হয় তারা কি যুক্তি ক'রে পর পর কাহিনী বর্ণনা করেছে? তা নইলে শৃঙ্খলা বজায় রেখে কি করে বিভিন্ন চরিত্র পর পর কাহিনী বলে যাচ্ছে! এ বিষয়ে 'রজনী'তে বঙ্কিম যথেষ্ট কৃতিত্বের পরিচয় দিয়েছেন। মনে হয়, ঘটনাটি ঘটে যাবার পর রজনী-লবঙ্গলতা-অমরনাথ ও শচীন্দ্র যুক্তি করে কাহিনীটি রচনা করেছে। কিন্তু শেষাংশে অমরনাথ যেভাবে আবার উধাও হলেন, তাতে পাণ্ডুলিপির সন্ধানে তার পশ্চাতে কাকে দৌড়াতে হয়েছিল কে জানে? তবে এরূপ চিন্তা, লেখক কর্তৃক ঘটনা বর্ণিত হলেও, জাগা স্বাভাবিক ছিল।

'বিষবৃক্ষ' উপন্যাসে বঙ্কিমচন্দ্র বিষয় নির্বাচনে যেমন নূতনত্ব দেখিয়েছেন, তেমনি রচনারীতিতেও পরিবর্তন ঘটিয়েছেন। বিষয় এখানে বাস্তবের মাটি যেমন স্পর্শ করেছে, বর্ণনাতেও তেমনি বাস্তবতার স্পর্শ রয়েছে। (দ্রঃ ১ম পরিচ্ছেদ)। অনাডম্বর শব্দযোজনা ও বর্ণনার স্বাভাবিকতা দ্বারা তিনি বর্ষার নিম্নলিখিত চিত্রটি কিভাবে ফুটিয়ে তুলেছেন তা লক্ষ্য করা যেতে পারে—"বর্ষাকাল। বড় দুর্দিন। সমস্ত দিন বৃষ্টি হইয়াছে। একবারও সূর্য্যোদয় হয় নাই। আকাশ মেঘে ঢাকা।"

বিষবৃক্ষ

'বিষবৃক্ষ' উপন্যাসের পত্রগুলি একটি গুরুত্বপূর্ণ আঙ্গিকবৈচিত্র্য দান করেছে। এই উপন্যাসে মোট ১৪টি পত্র স্থান পেয়েছে। এর পূর্বেও বঙ্কিমচন্দ্র কিছু পত্র ব্যবহার করেছেন এবং পরেও করেছেন। যেমন 'কপালকুণ্ডলা' উপন্যাসে ব্রাহ্মণবেশী মতিবিবি কপালকুণ্ডাকে পত্র লিখে তার সংগে সংকেতস্থানে দেখা করার আমন্ত্রণ জানিয়েছিল। এবং সেই পত্র কপালকুণ্ডলার ভাগ্য বিপর্যয়ের একটি কারণ হয়ে দাঁড়িয়েছিল। 'চন্দ্রশেখর' উপন্যাসে দালনীবেগম নবাবের উদ্দেশ্যে পত্র লিখেছে। 'রাজসিংহ' উপন্যাসে চঞ্চলকুমারীও রাণা রাজসিংহকে পত্র মারফৎ তাঁর মর্যদারক্ষার জন্ম তাঁকে আহ্বান জানিয়েছিলেন। কিন্তু 'বিষবৃক্ষ' উপন্যাসের মত আর কোনও উপন্যাসে পত্রগুলি এত গুরুত্বপূর্ণ স্থান গ্রহণ করেনি।

পত্রের মাধ্যমে মনের ভাব অত্যন্ত স্পষ্ট ভাবে প্রকাশিত হয়। তাই পত্র গুলিকে মানসিক আলোড়নের স্বরূপ প্রকাশের ক্ষেত্রে বঙ্কিমচন্দ্র উপযুক্তভাবে

ব্যবহার করেছেন। এই পত্রগুলি সংশ্লিষ্ট লেখকের চরিত্রের উপর আলোকপাত করতে সাহায্য করে।

'বিষবৃক্ষ' উপন্যাসে পত্রগুলি লিখেছেন—নগেন্দ্রনাথ, হরদেব ঘোষাল, সূর্যমুখী, কমলমণি ও ব্রহ্মচারী।

নগেন্দ্রনাথ কর্মোপলক্ষে কলকাতায় যাবার পথে কুন্দকে দেখতে পেয়েছেন। তাকে নিয়েই উঠলেন ভগিনী কমলমণির গৃহে। সেখান থেকে নগেন্দ্র তাঁর প্রবাসী বন্ধু হরদেব ঘোষালকে লিখছেন ( ৬ষ্ঠ পরিচ্ছেদ )। এই পত্রে নগেন্দ্র রসিকতার সংগে কুন্দের বালিকাবয়সের রূপের প্রশংসা করলেও, তাঁর মনে যে কুন্দের রূপের প্রভাব সঞ্চারিত হচ্ছিল তার ইংগিত পাওয়া যায়। ঐ পরিচ্ছেদেই ২নং পত্রটি এসেছে সূর্য্যমুখীর কাছ থেকে নগেন্দ্রনাথের চিঠির প্রত্যুত্তর স্বরূপ। বোঝা যায় নগেন্দ্রনাথ হরদেব ঘোষালের মত সূর্যমুখীকেও চিঠিতে রসিকতার ছলেই কুন্দের কথা লিখেছিলেন। তার উত্তরে সূর্যমুখীর পত্র—

"দাসী শ্রীচরণে কি অপরাধ করিয়াছে, তাহা বুঝিতে পারিলাম না। কলিকাতায় যদি তোমার এত দিন থাকিতে হইবে, তবে আমি কেনই বা নিকটে গিয়া পদসেবা না করি? এ বিষয়ে আমার বিশেষ মিনতি; হুকুম পাইলেই ছুটিব।

"একটি বালিকা কুড়াইয়া পাইয়া কি আমাকে ভুলিলে? অনেক জিনিষের কাঁচারই আদর। নারিকেলের ডাবই শীতল। এ অধম স্ত্রীজাতিও বুঝি কেবল কাঁচামিঠে? নহিলে বালিকাটি পাইয়া আমায় ভুলিবে কেন?

"তামাসা থাউক, তুমি কি মেয়েটি একেবারে স্বত্ব ত্যাগ করিয়া বিলাইয়া দিয়াছ? নহিলে আমি সেটি তোমার কাছে ভিক্ষা করিয়া লইতাম। মেয়েটিতে আমার কাজ আছে। তুমি কোন সামগ্রী পাইলে তাহাতে আমার অধিকার হওয়াই উচিত, কিন্তু আজি কালি দেখিতেছি, তোমার ভগিনীরই পুরা অধিকার।

"মেয়েটিতে কি কাজ? আমি তারাচরণের সঙ্গে তাহার বিবাহ দিব। তারাচরণের জন্য একটি ভাল মেয়ে আমি কত খুঁজিতেছি তা ত জান। যদি একটি ভাল মেয়ে বিধাতা মিলাইযাছেন, তবে আমাকে নিরাশ করিও না। কমল যদি ছাড়িয়া দেয়, তবে কুন্দনন্দিনীকে আসিবার সময়ে সঙ্গে করিয়া লইয়া আসিও। আমি কমলকেও অনুরোধ করিয়া লিখিলাম। আমি গহনা গড়াইতে ও বিবাহের আর আর উদ্যোগ করিতে প্রবৃত্ত হইলাম। কলিকাতায়

বিলম্ব করিও না, কলিকাতায় না কি ছয় মাস থাকিলে মনুষ্য ভেড়া হয়। আর যদি কুন্দকে স্বয়ং বিবাহ করিবার অভিপ্রায় করিয়া থাক, তবে বল, আমি বরণডালা সাজাইতে বসি।"

এই চিঠির মাধ্যমে সূর্যমুখীর স্বামীপ্রেম ও সরলতা যেমন প্রকাশিত, তেমনি কুন্দকে তারাচরণের সংগে বিবাহ দেবার জন্য নিয়ে আসতে বলে সে নিজের জীবনের বিড়ম্বনার ভবিষ্যৎ বীজ বপন করেছে। সর্বোপরি—স্বামীকে রসিকতার ছলে কুন্দকে বিবাহ করার বিষয়টির মধ্য দিয়ে সূর্যমুখীর ভবিষ্যৎ ভাগ্য বিড়ম্বনার ( Irony of fate ) ইংগিত দান করা হয়েছে।

একাদশ পরিচ্ছেদে কমলমণিকে লেখা সূর্যমুখীর পত্রটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। এই পত্রের মাধ্যমেই আমরা জানতে পারলাম—কুন্দ ধীরে ধীরে কিভাবে নগেন্দ্রকে আচ্ছন্ন করছে।—

"...আমি আপনার চিতা আপনি সাজাইয়াছি। কুন্দনন্দিনী যদি না খাইয়া মরিত, তাহাতে আমার কি ক্ষতি ছিল? পরমেশ্বর এত লোকের উপায় করিতেছেন, তাহার কি উপায় করিতেন না? আমি কেন আপনা খাইয়া তাহাকে ঘরে আনিলাম?

তুমি সে হতভাগিনীকে যখন দেখিয়াছিলে, তখন সে বালিকা। এখন তাহার বয়স ১৭।১৮ বৎসর হইয়াছে। সে যে সুন্দরী, তাহা স্বীকার করিতেছি। সেই সৌন্দর্য্যই আমার কাল হইয়াছে।

পৃথিবীতে যদি আমার কোন সুখ থাকে, তবে সে স্বামী; পৃথিবীতে যদি আমার কোন চিন্তা থাকে, তবে সে স্বামী; পৃথিবীতে যদি আমার কোন কিছু সম্পত্তি থাকে, তবে সে স্বামী; সেই স্বামী, কুন্দনন্দিনী আমার হৃদয় হইতে কাড়িয়া লইতেছে। পৃথিবীতে আমার যদি কোন অভিলাষ থাকে, তবে সে স্বামীর স্নেহ। সেই স্বামীর স্নেহে কুন্দনন্দিনী আমাকে বঞ্চিত করিতেছে।

তোমার সহোদরকে মন্দ বলিও না। আমি তাঁহার নিন্দা করিতেছি না। তিনি ধর্মাত্মা, শত্রুতেও তাঁহার চরিত্রের কলঙ্ক এখনও করিতে পারে না। আমি প্রত্যহ দেখিতে পাই, তিনি প্রাণপণে আপনার চিত্তকে বশ করিতেছেন। যে দিকে কুন্দনন্দিনী থাকে, সাধ্যানুসারে কখন সেদিকে নয়ন ফিরান না। নিতান্ত প্রয়োজন না হইলে তাহার নাম মুখে আনেন না। এমন কি, তাহার প্রতি কর্কশ ব্যবহারও করিয়া থাকেন। তাহাকে বিনা দোষে ভর্ৎসনা করিতেও শুনিয়াছি।

তবে কেন আমি এত হাবড়হাটি লিখিয়া মরি? পুরুষে এ কথা জিজ্ঞাসা করিলে বুঝান বড় ভার হইত; কিন্তু তুমি মেয়েমানুষ, এতক্ষণে বুঝিয়াছ। যদি কুন্দনন্দিনী অন্য স্ত্রীলোকের মত তাঁহার চক্ষে সামান্যা হইত, তবে তিনি কেন তাহার প্রতি না চাহিবার জন্য ব্যস্ত হইবেন? তাহার নাম মুখে না আনিবার জন্য কেন এত যত্নশীল হইবেন? কুন্দনন্দিনীর জন্য তিনি আপনার নিকট আপনি অপরাধী হইয়াছেন। এ জন্য কখন কখন তাহার প্রতি অকারণ ভর্ৎসনা করেন। সে রাগ তাহার উপর নহে—আপনার উপর। সে ভর্ৎসনা তাহাকে নহে, আপনাকে। আমি ইহা বুঝিতে পারি। আমি এতকাল পর্য্যন্ত অনন্তব্রত হইয়া, অন্তরে বাহিরে কেবল তাঁহাকেই দেখিলাম—তাঁহার ছায়া দেখিলে তাঁহার মনের কথা বলিতে পারি—তিনি আমাকে কি লুকাইবেন? কখন কখন অন্যমনে তাঁহার চক্ষু এদিক্ ওদিক্ চাহে কাহার সন্ধানে, তাহা কি আমি বুঝিতে পারি না? দেখিলে আবার ব্যস্ত হইয়া চক্ষু ফিরাইয়া লয়েন কেন, তাহা কি বুঝিতে পারি না? কাহার কণ্ঠের শব্দ শুনিবার জন্য, আহারের সময় গ্রাস হাতে করিয়াও কাণ তুলিয়া থাকেন, তাহা কি বুঝিতে পারি না? হাতের ভাত হাতে থাকে, কি মুখে দিতে কি মুখে দেন, তবু কাণ তুলিয়া থাকেন,—কেন? আবার কুন্দের স্বর কাণে গেলে তখনই বড় জোরে হাপুস হুপুস করিয়া ভাত খাইতে আরম্ভ করেন কেন, তা কি বুঝিতে পারি না? আমার প্রাণাধিক সর্বদা প্রসন্নবদন—এখন এত অন্যমনা: কেন? কথা বলিলে কথা কাণে না তুলিয়া, অন্যমনে উত্তর দেন 'হুঁ',—আমি যদি রাগ করিয়া বলি, "আমি শীঘ্র মরি," তিনি না শুনিয়া বলেন 'হুঁ'। এত অন্যমনা: কেন? জিজ্ঞাসা করিলে বলেন, "মোকদ্দমার জ্বালায়।" আমি জানি, মোকদ্দমার কথা তাঁহার মনে স্থান পায় না। যখন মোকদ্দমার কথা বলেন, তখন হাসিয়া হাসিয়া কথা বলেন। আর এক কথা—এক দিন পাড়ার প্রাচীনার দল কুন্দের কথা কহিতেছিল, তাহার বালবৈধব্য, অনাথিনীত্ব এই সকল লইয়া তাহার জন্য দুঃখ করিতেছিল। তোমার সহোদর সেখানে উপস্থিত ছিলেন। আমি অন্তরাল হইতে দেখিলাম, তাঁহার চক্ষু জলে পুরিয়া গেল—তিনি সহসা দ্রুতবেগে সে স্থান হইতে চলিয়া গেলেন।

এখন একজন নূতন দাসী রাখিয়াছি। তার নাম কুমুদ। বাবু তাহাকে কুমুদ বলিয়া ডাকেন। কখন কখন কুমুদ বলিয়া ডাকিতে কুন্দ বলিয়া ফেলেন। আর কত অপ্রতিভ হন! অপ্রতিভ কেন?

এ কথা বলিতে পারিব না যে, তিনি আমাকে অযত্ন বা অনাদর করেন। বরং পূর্বাপেক্ষা অধিক যত্ন, অধিক আদর করেন। ইহার কারণ বুঝিতে পারি। তিনি আপনার মনে আমার নিকট অপরাধী। কিন্তু ইহাও বুঝিতে পারি যে, আমি তাঁহার মনে স্থান পাই না। যত্ন এক, ভালবাসা আর, ইহার মধ্যে প্রভেদ কি—আমরা স্ত্রীলোক সহজেই বুঝিতে পারি। ....”

এই পত্রের মধ্যে নগেন্দ্রের জন্ম সূর্যমুখীর উদ্বেগ, ভালোবাসা ও কুন্দকে নিয়ে শংকা যেভাবে প্রকাশিত হয়েছে তা অন্যভাবে বর্ণনা করা যেত না।

এর উত্তরে চতুর্থসংখ্যক পত্রটি লিখেছে কমলমণি। পতিপরায়ণা কমলমণি সূর্যমুখীর এই শংকাকে বিশেষ কোন গুরুত্ব দেয়নি। তাই সে সূর্যমুখীকে পরামর্শ দিয়েছে স্বামীর প্রতি বিশ্বাস না রাখতে পারলে সে যেন ডুবে মরে।

( দ্রঃ বিষবৃক্ষ। একাদশ পরিচ্ছেদ )।

ইতিমধ্যে যে ক'দিন অতিবাহিত হয়েছে তাতে নগেন্দ্রের মানসিক পরিবর্তন বা চাঞ্চল্য আরও বেশী প্রকাশিত। তার উল্লেখ রয়েছে ৫ম পত্র হরদেব ঘোষালের অনুযোগের মধ্যে যে নগেন্দ্র কেন চিঠির উত্তর দেয় না।

৬ষ্ঠ পত্রে নগেন্দ্র সংক্ষেপে হরদেবকে লিখেছেন—“আমার উপর রাগ করিও না—আমি অধঃপাতে যাইতেছি।”

৭ম পত্র সূর্যমুখীর কমলমণির কাছে আকুল প্রার্থনা—“একবার এসো !”

৮ম পত্রটিও সূর্যমুখী কমলমণিকে লিখেছে কুন্দের সংগে স্বামীর বিবাহের প্রস্তাব জানিয়ে। এই চিঠির মধ্যে সূর্যমুখীর বুকভাঙা আর্তনাদ লঘুছন্দের মাধ্যমে অত্যন্ত তাৎপর্যময় হয়ে উঠেছে।

( দ্রঃ বিষবৃক্ষ, পঞ্চবিংশ পরিচ্ছেদ )

৯ম পত্রটির উল্লেখমাত্র আছে। সেটি শ্রীশচন্দ্র নগেন্দ্রকে ব্যঙ্গ করে লিখেছেন। বিষয়—নিঃসন্দেহে বিধবা কুন্দকে বিবাহ।

১০ম পত্র নগেন্দ্রের উত্তর। এতে বিধবাবিবাহ ও কুন্দকে বিবাহের পক্ষে নগেন্দ্রনাথ যে সমস্ত যুক্তি দেখিয়েছেন তা তাঁর মনোবাসনাকে বাস্তব রূপদানের চেষ্টা ছাড়া আর কিছুই নয়।

( দ্রঃ বিষবৃক্ষ, পঞ্চবিংশ পরিচ্ছেদ )

অষ্টাবিংশ পরিচ্ছেদটির নামই ‘আশীর্বাদ-পত্র’। এটি উপন্যাসের একাদশ সংখ্যক চিঠি। এই চিঠিতে কমলমণিকে সূর্যমুখী, কুন্দের সংগে নগেন্দ্রের বিবাহ ও তার গৃহত্যাগের সংকল্পের কথা জানিয়েছে। এই চিঠির মধ্যে স্বামীর প্রতি

সূর্যমুখীর ভালবাসা ও সেই ভালবাসা থেকে বঞ্চিত হবার বেদনা অপরূপ কাব্য-সুষমামণ্ডিত হয়ে উঠেছে। চিঠিটি সম্পূর্ণ উদ্ধারযোগ্য—

"যে দিন স্বামীর মুখে শুনিলাম যে, আমাতে আর তাঁর কিছুমাত্র সুখ নাই, তিনি কুন্দনন্দিনীর জন্য উন্মাদগ্রস্ত হইবেন, অথবা প্রাণত্যাগ করিবেন, সেই দিনই মনে মনে সঙ্কল্প করিলাম, যদি কুন্দনন্দিনীকে আবার কখনও পাই, তবে তাহার হাতে স্বামীকে সমর্পণ করিয়া তাঁহাকে সুখী করিব। কুন্দনন্দিনীকে স্বামী দান করিয়া আপনি গৃহত্যাগ করিয়া যাইব; কেন না, আমার স্বামী কুন্দনন্দিনীর হইলেন, ইহা চক্ষে দেখিতে পারিব না। এখন কুন্দনন্দিনীকে পুনর্বার পাইয়া তাহাকে স্বামী দান করিলাম। আপনিও গৃহত্যাগ করিয়া চলিলাম।

"কালি বিবাহ হইবার পরেই আমি রাত্রে গৃহত্যাগ করিয়া যাইতাম। কিন্তু স্বামীর যে সুখের কামনায় আপনার প্রাণ আপনি বধ করিলাম, সে সুখ দুই এক দিন চক্ষে দেখিয়া যাইবার সাধ ছিল। আর তোমাকে আর একবার দেখিয়া যাইব সাধ ছিল। তোমাকে আসিতে লিখিয়াছিলাম—তুমি অবশ্য আসিবে, জানিতাম। এখন উভয় সাধ পরিপূর্ণ হইয়াছে। আমার যিনি প্রাণাধিক, তিনি সুখী হইয়াছেন ইহা দেখিয়াছি। তোমার নিকট বিদায় লইয়াছি। আমি এখন চলিলাম।

"তুমি যখন এই পত্র পাইবে, তখন আমি অনেক দূর যাইব। তোমাকে যে বলিয়া আসিলাম না, তাহার কারণ এই যে, তাহা হইলে তুমি আসিতে দিতে না। এখন তোমাদের কাছে আমার এই ভিক্ষা যে, তোমরা আমার সন্ধান করিও না।

"আর যে তোমার সহিত সাক্ষাৎ হইবে, এমত ভরসা নাই। কুন্দনন্দিনী থাকিতে আমি আর এ দেশে আসিব না—এবং আমার সন্ধানও পাইবে না। আমি এখন পথের কাঙ্গালিনী হইলাম—ভিখারিণীবেশে দেশে দেশে ফিরিব—ভিক্ষা করিয়া দিনপাত করিব—আমাকে কে চিনিবে? আমি টাকা কড়ি সঙ্গে লইলে লইতে পারিতাম, কিন্তু প্রবৃত্তি হইল না। আমার স্বামী আমি ত্যাগ করিয়া চলিলাম—সোণা-রূপা সঙ্গে লইয়া যাইব?

"তুমি আমার একটি কাজ করিও। আমার স্বামীর চরণে আমার কোটি কোটি প্রণাম জানাইও। আমি তাঁহাকে পত্র লিখিয়া যাইবার জন্য অনেক চেষ্টা করিলাম, কিন্তু পারিলাম না। চক্ষের জলে অক্ষর দেখিতে পাইলাম

না—কাগজ ভিজিয়া নষ্ট হইল। কাগজ ছিঁড়িয়া ফেলিয়া আবার লিখিলাম—আবার ছিঁড়িলাম—আবার ছিঁড়িলাম—কিন্তু আমার বলিবার যে কথা আছে, তাহা কোন পত্রেই বলিতে পারিলাম না। কথা বলিতে পারিলাম না বলিয়া, তাঁহাকে পত্র লেখা হইল না। তুমি যেমন করিয়া ভাল বিবেচনা কর, তেমনি করিয়া আমার এ সংবাদ তাঁহাকে দিও। তাঁহাকে বুঝাইয়া বলিও যে, তাঁহার উপর রাগ করিয়া আমি দেশান্তরে চলিলাম না। তাঁহার উপর আমার রাগ নাই; কখনও তাঁহার উপর রাগ করি নাই, কখনও করিব না। যাঁহাকে মনে হইলেই আহ্লাদ হয়, তাঁহার উপর কি রাগ হয়? তাঁহার উপর যে অচলা ভক্তি তাহাই রহিল, যত দিন না মাটিতে এ মাটি মেশে, তত দিন থাকিবে। কেন না, তাঁহার সহস্র গুণ আমি কখন ভুলিতে পারিব না। এত গুণ কাহারও নাই বলিয়াই আমি তাঁহার দাসী। এক দোষে যদি তাঁহার সহস্র গুণ ভুলিতে পারিতাম, তবে আমি তাঁহার দাসী হইবার যোগ্য নহি। তাঁহার নিকট আমি জন্মের মত বিদায় লইলাম। জন্মের মত স্বামীর কাছে বিদায় লইলাম, ইহাতেই জানিতে পারিবে যে, আমি কত দুঃখে সর্বত্যাগিনী হইতেছি।

"তোমার কাছে জন্মের মত বিদায় হইলাম, আশীর্বাদ করি, তোমার স্বামী পুত্র দীর্ঘজীবী হউক, তুমি চিরসুখী হও। আরও আশীর্বাদ করি যে, যে দিন তুমি স্বামীর প্রেমে বঞ্চিত হইবে, সেই দিন যেন তোমার আয়ুঃশেষ হয়। আমায় এ আশীর্বাদ কেহ করে নাই।"

দ্বাত্রিংশত্তম পরিচ্ছেদে তিনটি চিঠি আছে। প্রথমটি হরদেব ঘোষালের প্রতি নগেন্দ্র দত্তের পত্র। এই চিঠিতে নগেন্দ্রনাথের কুন্দের প্রতি মোহভঙ্গ ও সূর্যমুখীর প্রতি ভালবাসার প্রকাশ আছে। বিবাহের পনেরো দিনের মধ্যেই নগেন্দ্র বুঝতে পেরেছেন সূর্য্যমুখী সূর্য্যমুখীই, কুন্দ তার অভাব পূরণ করতে পারে না।

এই চিঠির উত্তরে হরদেব ঘোষাল দীর্ঘ পত্রের দ্বারা অত্যন্ত গভীর বিশ্লেষণের দ্বারা ভালবাসার প্রকৃত স্বরূপ উদ্ঘাটন করার চেষ্টা করেছেন। কুন্দের প্রতি নগেন্দ্রের ভালোবাসা রূপমোহ। কিন্তু রূপমোহও যে কালক্রমে ভালোবাসায় পরিণত হয় এ সত্য তিনি জানিয়েছেন। নগেন্দ্রনাথের প্রতি তাঁর যথার্থ বন্ধুজনোচিত উপদেশ।—"তুমি নিরাশ হইও না। সূর্যমুখী অবশ্য পুনরাগমন করিবেন—তোমাকে না দেখিয়া তিনি কতকাল থাকিবেন? যত দিন না আসেন, তুমি কুন্দনন্দিনীকে স্নেহ করিও। তোমার পত্রাদিতে যতদূর বুঝিয়াছি,

তাহাতে বোধ হইয়াছে, তিনিও গুণহীনা নহেন। রূপজ মোহ দূর হইলে, কালে স্থায়ী প্রেমের সঞ্চার হইবে। তাহা হইলে তাঁহাকে লইয়াই সুখী হইতে পারিবে। এবং যদি তোমার জ্যেষ্ঠা ভার্যার সাক্ষাৎ আর না পাও, তবে তাঁহাকে ভুলিতেও পারিবে। বিশেষ কনিষ্ঠা তোমাকে ভালবাসেন। ভালবাসায় কখন অযত্ন করিবে না; কেন না, ভালবাসাতেই মানুষের একমাত্র নির্মল এবং অবিনশ্বর সুখ। ভালবাসাই মনুষ্যজাতির উন্নতির শেষ উপায়—মনুষ্যমাত্রে পরস্পরে ভালবাসিলে আর মনুষ্যকৃত অনিষ্ট পৃথিবীতে থাকিবে না।"

এই পত্রের উত্তর নগেন্দ্রনাথ দিয়েছেন কিছুদিন পরে। কিন্তু হরদেবের উপদেশ তিনি মানতে পারেন নি, অর্থাৎ কুন্দকে আর মনপ্রাণ সমর্পণ ক'রে নিশ্চিন্ত থাকতে পারেননি।

সর্বশেষ পত্রটি সূর্যমুখীর নির্দেশে ব্রহ্মচারীকর্তৃক লিখিত ( ৩৫ পরিচ্ছেদ )। এতে মধুপুর গ্রামে সঙ্কটাপন্ন সূর্যমুখীর সংবাদ দিয়ে নগেন্দ্রনাথকে সেখানে যেতে বলা হয়েছে।

শ্রীশচন্দ্রের উল্লিখিত পত্রটিকে বাদ দিলে মোট ১৪টি পত্র 'বিষবৃক্ষ' উপন্যাসে কাহিনীতে একটি গুরুত্বপূর্ণ স্থান অধিকার করেছে।

'বিষবৃক্ষ' উপন্যাসেও অলৌকিক ঘটনা স্থান পেয়েছে। পিতার মৃত্যুর পর কুন্দ পরলোকগতা জননীর জ্যোতির্ময়ী মূর্তি প্রত্যক্ষ করেছে। তিনি তাকে এক 'দেবকান্ত' পুরুষ এবং 'শ্যামাঙ্গী পদ্মপলাশলোচনা যুবতী'র কাছ থেকে দূরে থাকার জন্য সতর্ক ক'রে দিয়েছেন। এই দু'জনকে কুন্দ পরবর্তীকালে নগেন্দ্র ও হীরা ব'লে সনাক্ত করেছে। যাকে কোনদিন সে দেখেনি তার হুবহু রূপ কিভাবে তার মনে পূর্বাহ্নে জাগা সম্ভব, বঙ্কিম তার ব্যাখ্যা করেন নি। ব্রুটাসের যুদ্ধারম্ভের পূর্বে সীজারের প্রেতমূর্তি দর্শন অথবা হ্যামলেট কর্তৃক তাঁর পিতার অশরীরী মূর্তি প্রত্যক্ষ করার সংগে এর তুলনা করা চলে না। কারণ এ ক্ষেত্রে কুন্দর দেখা মূর্তি তার কাছে অদৃষ্টপূর্ব ছিল। মৃত্যুর আগে পুনরায় কুন্দ যখন তার মাতার মূর্তি দেখতে পেয়েছে তখন তাঁর কাছে সে আশ্রয় চেয়েছে হৃদয়ের জ্বালা জুড়াবার জন্য। এই ঘটনাটিকে কুন্দের ব্যক্তিগত বিশ্বাসের উপরই ছেড়ে দিতে হয়।

'কৃষ্ণকান্তের উইল'-এর ঘটনাটি দু'টি খণ্ডে বিভক্ত, মোট ৫৬টি পরিচ্ছেদে বর্ণিত হয়েছে। প্রথম খণ্ডে আছে ৩১টি পরিচ্ছেদ এবং দ্বিতীয় খণ্ডে আছে ২৫টি পরিচ্ছেদ। ভ্রমরের চূড়ান্ত সর্বনাশ, অর্থাৎ গোবিন্দলালের গৃহত্যাগ এবং

রোহিণীর রূপরাশির ধ্যান প্রথম খণ্ডে বর্ণিত হয়েছে। এখানেই ঘটনার Doing, অর্থাৎ কাজ শেষ হয়েছে। তারপর দ্বিতীয় খণ্ডে শুরু হয়েছে Suffering, অর্থাৎ ফলভোগ। প্রায় কুড়ি বছরের দীর্ঘ কাহিনী উপন্যাসে বর্ণিত হওয়ায়, ঘটনায় কিঞ্চিৎ শিথিলতা এসে গেছে, কিন্তু কাহিনীর পূর্ণাঙ্গ বর্ণনায় তার প্রয়োজন অস্বীকার করা যায় না।

কৃষ্ণকান্তের উইল

কাহিনী-বর্ণনায় কিঞ্চিৎ ত্রুটিও আছে। উপন্যাসের প্রথমে কৃষ্ণকান্তের স্ত্রী, পুত্রদ্বয়—হরলাল ও বিনোদলাল, বিনোদলালের স্ত্রী ও শিশুপুত্র এবং কন্যা শৈলবতীর উল্লেখ আছে। কিন্তু উপন্যাসের মধ্যে বা শেষে তাদের আর কোন উল্লেখ নেই। উপন্যাসের আয়তনে তাদের সম্বন্ধে কৈফিয়ৎ স্বরূপ কিছু বলার প্রয়োজন ছিল।

'কৃষ্ণকান্তের উইল'-এ কাহিনী-বর্ণনার প্রধান গুণ হল এর সরলতা। বঙ্কিম কোন আড়ম্বর না করে সোজাসুজি সরল ভাষায় বক্তব্যকে উপস্থাপিত করেছেন। তাই এর ট্র্যাজিক আবেদন সোজাসুজি এত তীক্ষ্ণভাবে পাঠকের হৃদয়ে এসে বেঁধে।

বঙ্কিমের চিরাচরিত রীতি—পাঠক-সম্বোধন ও সূক্ষ্ম ইঙ্গিতের দ্বারা পরবর্তী ঘটনার পূর্বাভাষ সূচিত করা এ উপন্যাসেও বর্তমান। একটি ইঙ্গিতের তাৎপর্য এখানে আলোচনা করা যেতে পারে। বারুণীর উদ্যানে যখন গোবিন্দলাল রোহিণীর অধরে অধর স্থাপন করে ফুঁ দিয়ে তাকে সচেতন করার চেষ্টা করছিল, তখন বঙ্কিম লিখছেন—"সেই সময়ে ভ্রমর, একটা লাঠি লইয়া, একটা বিড়াল মারিতে যাইতেছিল। বিড়াল মারিতে, লাঠি বিড়ালকে না লাগিয়া, ভ্রমরেরই কপালে লাগিল।" এর চেয়ে ভালভাবে বোধ হয় ভ্রমরের কপাল-ভাঙার ব্যঞ্জনা দেওয়া যেত না।

'রাজসিংহ' বঙ্কিমের মতে তাঁর একমাত্র ঐতিহাসিক উপন্যাস। তাই এর রচনারীতিতেও নূতনত্ব ও অনন্যতা থাকবে আশা করা যায়। সেই অনন্যতা রবীন্দ্রনাথ সার্থকভাবে আবিষ্কার করেছেন, সেটি হল কাহিনীর গতিময়তা। এই গতির জন্য 'রাজসিংহ' উপন্যাসের কাহিনী অত্যন্ত আকর্ষণীয় হয়ে উঠেছে। আবার এই গতির স্রোতে রাজসিংহের অনেককিছু অসম্পূর্ণতা চাপা পড়ে গেছে।

রাজসিংহ

'আনন্দমঠ' 'দেবীচৌধুরাণী' ও 'সীতারাম'—বঙ্কিমচন্দ্রের পরিণত বয়সের

রচনা। বয়সের পরিণতির সংগে সংগে রচনারীতিতেও পরিণত মনের ছাপ পড়েছে। বয়সের সংগে সংগে জীবনের মত রচনারীতিতেও অলংকারের আধিক্য খসেপড়ে। তাই ভাষা হয় সহজ-সরল অথচ গভীর ভাবোদ্দীপক। রবীন্দ্রনাথের শেষপর্বের রচনাতেও আমরা দেখেছি ঋষিসুলভ সরল অথচ গভীর বাক্যবিন্যাস।

আনন্দমঠ, দেবী চৌধুরাণী, সীতারাম

'আনন্দমঠ'-এ সংক্ষিপ্ত বাক্যপ্রয়োগে কিভাবে ভাবগাম্ভীর্য আনা হয়েছে তার উদাহরণ হিসাবে 'উপক্রমণিকা' অংশটি পাঠ করে নিতে অনুরোধ করি। 'আনন্দমঠ'-এর গান ও সর্বোপরি 'বন্দেমাতরম্'-মন্ত্র এর রচনারীতিকে এক আশ্চর্য সুষমায় মণ্ডিত করেছে।

'দেবী চৌধুরাণী'তে ধর্মচেতনা প্রকাশিত হলেও কিছু ঐতিহাসিকতা ও সমাজচেতনা প্রকাশিত। তাই এর ভাষা অনেকটা গার্হ্যস্থজীবনের ধূলি-মাটি স্পর্শ করেছে। উদাহরণ হিসাবে প্রথম খণ্ড প্রথম পরিচ্ছেদটি আর একবার পাঠ করতে বলি।

'সীতারাম' উপন্যাসে ধর্মতত্ত্ব ও ঐতিহাসিক চেতনার অতিরেক কাহিনীতে আবার কিছু জটিলতা এনেছে। তাই ভাষা সর্বাংশে সরল নয়।

বাংলা উপন্যাসে বঙ্কিমচন্দ্র 'দুর্গেশনন্দিনী'তে যে ভাষা ও রীতি সম্বল ক'রে যাত্রা করেছিলেন, 'সীতারাম'-এ এসে তার অনেক পরিবর্তন ঘটেছে। অবশ্য এই ক্রমবিকাশের স্তর ঠিক ক্রমপর্যায়ে প্রকাশিত হয়েছে এমন কথা বলা যাবে না। কিন্তু পরিবর্তন যে ঘটেছে তা উপলব্ধির জন্য আমরা কয়েকটি বিষয় ক্রম-পর্যায়ে সাজিয়ে দিলাম।

প্রথমেই বিভিন্ন উপন্যাসের কাহিনীর সূচনাংশটি লক্ষ্য করা যেতে পারে।

(১) ৯৯৭ বঙ্গাব্দের নিদাঘশেষে একদিন একজন অশ্বারোহী পুরুষ বিষ্ণুপুর হইতে মান্দারণের পথে একাকী গমন করিতেছিলেন। দিনমণি অস্তাচল-গমনোদ্যোগী দেখিয়া অশ্বারোহী দ্রুতবেগে অশ্ব সঞ্চালন করিতে লাগিলেন। কেন না, সম্মুখে প্রকাণ্ড প্রান্তর; কি জানি, যদি কালধর্মে প্রদোষকালে প্রবল ঝটিকা বৃষ্টি আরম্ভ হয়, তবে সেই প্রান্তরে, নিরাশ্রয়ে যৎপরনাস্তি পীড়িত হইতে হইবে। প্রান্তর পার হইতে না হইতেই সূর্যাস্ত হইল; ক্রমে নৈশ গগন নীল-নীরদমালায় আবৃত হইতে লাগিল। নিশারম্ভেই এমন ঘোরতর অন্ধকার

দিগন্তসংস্থিত হইল যে, অশ্বচালনা অতি কঠিন বোধ হইতে লাগিল। পান্থ কেবল বিদ্যুদ্দীপ্তি প্রদর্শিত পথে কোন মতে চলিতে লাগিলেন।"

(দুর্গেশনন্দিনী)।

(২) "প্রায় দুইশত পঞ্চাশ বৎসর পূর্বে একদিন মাঘ মাসের রাত্রিশেষে একখানি যাত্রীর নৌকা গঙ্গাসাগর হইতে প্রত্যাগমন করিতেছিল। পর্তুগিস্ ও অন্যান্য নাবিকদস্যুদিগের ভয়ে যাত্রীর নৌকা দলবদ্ধ হইয়া যাতায়াত করাই তৎকালের প্রথা ছিল, কিন্তু এই নৌকারোহীরা সঙ্গিহীন। তাহার কারণ এই যে, রাত্রিশেষে ঘোরতর কুজ্ঝটিকা দিগন্ত ব্যাপ্ত করিয়াছিল; নাবিকেরা দিঙ্-নিরূপণ করিতে না পারিয়া বহব হইতে দূরে পড়িয়াছিল। এক্ষণে কোন্ দিকে কোথায় যাইতেছে, তাহার কিছুই নিশ্চয়তা ছিল না। নৌকারোহিগণ অনেকেই নিদ্রা যাইতেছিলেন। একজন প্রাচীন এবং একজন যুবা পুরুষ, এই দুই জন মাত্র জাগ্রৎ অবস্থায় ছিলেন। প্রাচীন যুবকের সহিত কথোপকথন করিতে-ছিলেন। বারেক কথাবার্তা স্থগিত করিয়া বৃদ্ধ নাবিকদিগকে জিজ্ঞাসা করিলেন, "মাঝি, আজ কত দূর যেতে পারিব?" মাঝি কিছু ইতস্ততঃ করিয়া বলিল, "বলিতে পারিলাম না।" (কপালকুণ্ডলা)।

(৩) "একদিন প্রয়াগতীর্থে, গঙ্গা-যমুনা-সঙ্গমে, অপূর্ব প্রাবৃট্‌দিনান্তশোভা প্রকটিত হইতেছিল। প্রাবৃট্‌কাল, কিন্তু মেঘ নাই, অথবা যে মেঘ আছে, তাহা স্বর্ণময় তরঙ্গমালাবৎ পশ্চিম গগনে বিরাজ করিতেছিল। সূর্যদেব অস্তে গমন করিয়াছিলেন। বর্ষার জলসঞ্চারে গঙ্গা যমুনা উভয়েই সম্পূর্ণশরীরা, যৌবনের পরিপূর্ণতায় উন্মাদিনী, যেন দুই ভগিনী ক্রীড়াচ্ছলে পরস্পরে আলিঙ্গন করিতেছিল। চঞ্চল বসনাগ্রভাগবৎ তরঙ্গমালা পবনতাড়িত হইয়া কূলে প্রতি-ঘাত করিতেছিল।" (মৃণালিনী)।

(৪) "নগেন্দ্র দত্ত নৌকারোহণে যাইতেছিলেন। জ্যৈষ্ঠ মাস, তুফানের সময়; ভার্য্যা সূর্যমুখী মাথার দিব্য দিয়া বলিয়া দিয়াছিলেন, দেখিও নৌকা সাবধানে লইয়া যাইও, তুফান দেখিলে লাগাইও। ঝড়ের সময় কখন নৌকায় থাকিও না। নগেন্দ্র স্বীকৃত হইয়া নৌকারোহণ করিয়াছিলেন, নহিলে সূর্যমুখী ছাড়িয়া দেন না। কলিকাতা না গেলেও নহে, অনেক কাজ ছিল।" (বিষবৃক্ষ)।

(৫) "অনেক দিনের পর আমি শ্বশুরবাড়ী যাইতেছিলাম। আমি উনিশ বৎসরে পড়িয়াছিলাম, তথাপি এ পর্যন্ত শ্বশুরঘর করি নাই। তাহার কারণ, আমার পিতা ধনী, শ্বশুর দরিদ্র।" (ইন্দিরা)।

(৬) "দুই জনে উদ্যানমধ্যে লতামণ্ডপতলে দাঁড়াইয়া ছিলেন। তখন প্রাচীন নগর তাম্রলিপ্তের চরণ ধৌত করিয়া অনন্ত নীল সমুদ্র মৃদু মৃদু নিনাদ করিতেছিল।" (যুগলাঙ্গুরীয়)।

(৭) "ভাগীরথীতীরে, আম্রকাননে বসিয়া একটি বালক ভাগীরথীর সান্ধ্য জলকল্লোল শ্রবণ করিতেছিল। তাহার পদতলে, নবদুর্বাশয্যায় শয়ন করিয়া, একটি ক্ষুদ্র বালিকা, নীরবে তাহার মুখপানে চাহিয়াছিল– চাহিয়া, চাহিয়া, চাহিয়া, আকাশ নদী বৃক্ষ দেখিয়া, আবার সেই মুখপানে চাহিয়া রহিল। বালকের নাম প্রতাপ—বালিকার শৈবলিনী। শৈবলিনী তখন সাত আট বৎসরের বালিকা—প্রতাপ কিশোর বয়স্ক। (চন্দ্রশেখর)।

(৮) "রাধারাণী নামে এক বালিকা মাহেশে রথ দেখিতে গিয়াছিল। বালিকার বয়স একাদশ পরিপূর্ণ হয় নাই। তাহাদিগের অবস্থা পূর্বে ভাল ছিল—বড়মানুষের মেয়ে। কিন্তু তাহার পিতা নাই; তাহার মাতার সঙ্গে একজন জ্ঞাতির একটি মোকদ্দমা হয়; সর্বস্ব লইয়া মোকদ্দমা; মোকদ্দমাটি বিধবা হাইকোর্টে হারিল। সে হারিবামাত্র, ডিক্রীদার জ্ঞাতি ডিক্রী জারি করিয়া ভদ্রাসন হইতে উহাদিগকে বাহির করিয়া দিল। প্রায় দশ লক্ষ টাকার সম্পত্তি; ডিক্রীদার সকলই লইল। খরচা ও ওয়াশিলাত দিতে নগদ যাহা ছিল, তাহাও গেল; রাধারাণীর মাতা অলঙ্কারাদি বিক্রয় করিয়া, প্রিবিকৌন্সিলে একটি আপীল করিল। কিন্তু আর আহারের সংস্থান রহিল না। বিধবা একটি কুটীরে আশ্রয় লইয়া কোন প্রকারে শারীরিক পরিশ্রম করিয়া দিনপাত করিতে লাগিল। রাধারাণীর বিবাহ দিতে পারিল না।" (রাধারাণী)।

(৯) "তোমাদের সুখদুঃখ আমার সুখদুঃখ পরিমিত হইতে পারে না। তোমরা আর আমি ভিন্নপ্রকৃতি। আমার সুখে তোমরা সুখী হইতে পারিবে না—আমার দুঃখ তোমরা বুঝিবে না—আমি একটি ক্ষুদ্র যুথিকার গন্ধে সুখী হইব; আর ষোলকলা শশী আমার লোচনাগ্রে সহস্র নক্ষত্রমণ্ডলমধ্যস্থ হইয়া বিকশিত হইলেও আমি সুখী হইব না– আমার উপাখ্যান কি তোমরা মন দিয়া শুনিবে? আমি জন্মান্ধ।" (রজনী)।

(১০) "হরিদ্রাগ্রামে এক ঘর বড় জমীদার ছিলেন। জমীদার বাবুর নাম কৃষ্ণকান্ত রায়। কৃষ্ণকান্ত রায় বড় ধনী; তাঁহার জমীদারীর মুনাফা প্রায় দুই লক্ষ টাকা। এই বিষয়টা তাঁহার ও তাঁহার ভ্রাতা রামকান্ত রায়ের উপার্জিত। উভয় ভ্রাতা একত্রিত হইয়া ধনোপার্জন করেন। উভয় ভ্রাতার পরম সম্প্রীতি

ছিল, একের মনে এমত সন্দেহ কস্মিন্ কালে জন্মে নাই যে, তিনি অপর কর্তৃক প্রবঞ্চিত হইবেন। জমীদারী সকলই জ্যেষ্ঠ কৃষ্ণকান্তের নামে ক্রীত হইয়াছিল। উভয়ে একান্নভুক্ত ছিলেন। রামকান্ত রায়ের একটি পুত্র জন্মিয়াছিল—তাহার নাম গোবিন্দলাল। পুত্রটির জন্মাবধি, রামকান্ত রায়ের মনে মনে সংকল্প হইল যে, উভয়ের উপার্জিত বিষয় একের নামে আছে, অতএব পুত্রের মঙ্গলার্থ তাহার বিহিত লেখাপড়া করিয়া লওয়া কর্তব্য। কেন না, যদিও তাঁহার মনে নিশ্চিত ছিল যে, কৃষ্ণকান্ত কখনও প্রবঞ্চনা অথবা তাঁহার প্রতি অন্যায় আচরণ করার সম্ভাবনা নাই, তথাপি কৃষ্ণকান্তের পরলোকের পর তাঁহার পুত্রেরা কি করে, তাহার নিশ্চয়তা কি? কিন্তু লেখাপড়ার কথা সহজে বলিতে পারিলেন না—আজি বলিব, কালি বলিব, করিতে লাগিলেন। একদা প্রয়োজনবশতঃ তালুকে গেলেন সেইখানে অকস্মাৎ তাঁহার মৃত্যু হইল।" (কৃষ্ণকান্তের উইল)।

(১১) "রাজস্থানের পার্বত্যপ্রদেশে রূপনগর নামে একটি ক্ষুদ্র রাজ্য ছিল। রাজ্য ক্ষুদ্র হউক, বৃহৎ হউক, তার একটা রাজা থাকিবে। রূপনগরেরও রাজা ছিল। কিন্তু রাজ্য ক্ষুদ্র হইলে রাজার নামটি বৃহৎ হওয়ার আপত্তি নাই—রূপনগরের রাজার নাম বিক্রমসিংহ। বিক্রমসিংহের আরও সবিশেষ পরিচয় পশ্চাৎ দিতে হইবে।" (রাজসিংহ)।

(১২) "অতি বিস্তৃত অরণ্য। অরণ্যমধ্যে অধিকাংশ বৃক্ষই শাল, কিন্তু তদ্ভিন্ন আরও অনেকজাতীয় গাছ আছে। গাছের মাথায় মাথায় পাতায় পাতায় মিশামিশি হইয়া অনন্ত শ্রেণী চলিয়াছে। বিচ্ছেদশূন্য, ছিদ্রশূন্য, আলোক-প্রবেশের পথমাত্রশূন্য; এইরূপ পল্লবের অনন্ত সমুদ্র, ক্রোশের পর ক্রোশ, ক্রোশের পর ক্রোশ, পবনে তরঙ্গের উপর তরঙ্গ বিক্ষিপ্ত করিতে করিতে চলিয়াছে। নীচে অন্ধকার। মধ্যাহ্নেও আলোক অস্ফুট, ভয়ানক। তাহার ভিতরে কখন মনুষ্য যায় না। পাতার অনন্ত মর্মর এবং বন্য পশুপক্ষীর রব ভিন্ন অন্য শব্দ তাহার ভিতর শুনা যায় না।" (আনন্দমঠ)।

(১৩) "ও পি—ও পিপি—ও প্রফুল্ল—ও পোড়ারমুখী।"

"যাই মা।"

মা ডাকিল—মেয়ে কাছে আসিল। বলিল, "কেন মা?"

মা বলিল, "যা না—ঘোষেদের বাড়ী থেকে একটা বেগুন চেয়ে নিয়ে আয় না।"

প্রফুল্লমুখী বলিল, "আমি পারিব না। আমার চাইতে লজ্জা করে।"

( দেবী চৌধুরাণী )।

(১৪) "পূর্বকালে, পূর্ববাঙ্গালায় ভূষণা নামে এক নগরী ছিল। এখন উহার নাম "ভূষ্‌নো"। যখন কলিকাতা নামে ক্ষুদ্র গ্রামের কুটীরবাসিরা বাঘের ভয়ে রাত্রে বাহির হইতে পারিত না, তখন সেই ভূষণায় একজন ফৌজদার বাস করিতেন। ফৌজদারেরা স্থানীয় গবর্ণর ছিলেন; এখানকার স্থানীয় গবর্ণর অপেক্ষা তাঁদের বেতন অনেক বেশী ছিল। সুতরাং ভূষণা স্থানীয় রাজধানী ছিল।"

( সীতারাম )।

এবার বিভিন্ন উপন্যাসের কাহিনীর সমাপ্তি অংশটুকু ক্রমপর্যায়ে অনুধাবন করা যেতে পারে।

(১) "আয়েষা বাতায়নে বসিয়া অনেকক্ষণ চিন্তা করিলেন। অঙ্গুলি হইতে একটি অঙ্গুরীয় উন্মোচন করিলেন। সে অঙ্গুরীয় গরলাধার। একবার মনে করিতেছিলেন, "এই রস পান করিয়া এখনই সকল তৃষ্ণা নিবারণ করিতে পারি।" আবার ভাবিতেছিলেন, "এই কাজের জন্য কি বিধাতা আমাকে সংসারে পাঠাইয়াছিলেন? যদি এ যন্ত্রণা সহিতে না পারিলাম, তবে নারীজন্ম গ্রহণ করিয়াছিলাম কেন? জগৎসিংহ শুনিয়াই বা কি বলিবেন?"

আবার অঙ্গুরীয় অঙ্গুলিতে পরিলেন। আবার কি ভাবিয়া খুলিয়া লইলেন। ভাবিলেন, "এ লোভ সংবরণ করা রমণীর অসাধ্য; প্রলোভনকে দূর করাই ভাল!"

এই বলিয়া আয়েষা গরলাধার অঙ্গুরীয় দুর্গপরিখার জলে নিক্ষিপ্ত করিলেন।"

( দুর্গেশনন্দিনী )।

(২) "না—মৃন্ময়ি!—না!—"এইরূপ উচ্চ শব্দ করিয়া নবকুমার কপালকুণ্ডলাকে হৃদয়ে ধারণ করিতে বাহু প্রসারণ করিলেন। কপালকুণ্ডলাকে আর পাইলেন না। চৈত্রবায়ুতাড়িত এক বিশাল তরঙ্গ আসিয়া, তীরে যথায় কপালকুণ্ডলা দাঁড়াইয়া, তথায় তটধোভাগে প্রহত হইল; অমনি তটমৃত্তিকাখণ্ড কপালকুণ্ডলাসহিত ঘোর রবে নদীপ্রবাহমধ্যে ভগ্ন হইয়া পড়িল। নবকুমার তীরভঙ্গের শব্দ শুনিলেন, কপালকুণ্ডলা অন্তর্হিত হইল দেখিলেন। অমনি তৎপশ্চাৎ লম্ফ দিয়া জলে পড়িলেন। নবকুমার সন্তরণে নিতান্ত অক্ষম ছিলেন না। কিছুক্ষণ সাঁতার দিয়া কপালকুণ্ডলার অন্বেষণ করিতে লাগিলেন। তাঁহাকে পাইলেন না, তিনিও উঠিলেন না।

সেই অনন্ত গঙ্গাপ্রবাহমধ্যে, বসন্তবায়ুবিক্ষিপ্ত বীচিমালায় আন্দোলিত হইতে হইতে কপালকুণ্ডলা ও নবকুমার কোথায় গেল ?" (কপালকুণ্ডলা)

(৩) "শান্তশীল যখন দেখিল যে, হিন্দুর আর রাজ্য পাইবার সম্ভাবনা নাই, তখন সে আপন চতুরতা ও কর্মদক্ষতা দেখাইয়া যবনদিগের প্রিয়পাত্র হইবার চেষ্টা করিতে লাগিল। হিন্দুদিগের প্রতি অত্যাচার ও বিশ্বাসঘাতকতার দ্বারা শীঘ্রই সে মনস্কাম সিদ্ধ করিয়া অভীষ্ট রাজকার্য্যে নিযুক্ত হইল।" (মৃণালিনী)

(৪) দেবেন্দ্রের মৃত্যুর পর, কত দিন তাহার উদ্যানমধ্যে নিশীথ সময়ে রক্ষকে ভীতচিত্তে শুনিয়াছে যে, স্ত্রীলোক গায়িতেছে—

"স্মরগরলখণ্ডনং মম শিরসি মণ্ডনং
দেহি পদপল্লবমুদারং।"

আমরা বিষবৃক্ষ সমাপ্ত করিলাম। ভরসা করি, ইহাতে গৃহে গৃহে অমৃত ফলিবে।" (বিষবৃক্ষ)

(৫) "গৃহিণী ও রামরাম দত্ত অনেক দিন হইল স্বর্গারোহণ করিয়াছেন। কিন্তু আর যাওয়া ঘটে নাই। আমি সুভাষিণীকে ভুলি নাই। ইহজন্মে ভুলিব না। সুভাষিণীর মত এ সংসারে আর কিছু দেখিলাম না।" (ইন্দিরা)

(৬) "পুরন্দর কহিলেন, "মহারাজ! আপনি যেমন আমার চিরকালের মনোরথ পূর্ণ করিলেন, জগদীশ্বর এমনই আপনার সকল মনোরথ পূর্ণ করুন। অদ্য আমি যেমন সুখী হইলাম, এমন সুখী কেহ আপনার রাজ্যে কখন বাস করে নাই।" (যুগলাঙ্গুরীয়)

(৭) "তবে যাও, প্রতাপ, অনন্তধামে। যাও, যেখানে ইন্দ্রিয়জয়ে কষ্ট নাই, রূপে মোহ নাই, প্রণয়ে পাপ নাই, সেইখানে যাও! যেখানে, রূপ অনন্ত প্রণয় অনন্ত, সুখ অনন্ত, সুখে অনন্ত পুণ্য, সেইখানে যাও। যেখানে পরের দুঃখ পরে জানে, পরের ধর্ম পরে রাখে, পরের জয় পরে গায়, পরের জন্য পরকে মরিতে হয় না, সেই মহৈশ্বর্য্যময় লোকে যাও! লক্ষ শৈবলিনী পদপ্রান্তে পাইলেও, ভালবাসিতে চাহিবে না।" (চন্দ্রশেখর)

(৮) "এই বলিয়া রাধারাণী যে হীরকহার রুক্মিণীকুমারকে পরাইতে গিয়াছিলেন, তাহা আনিয়া বসন্তের গলায় পরাইয়া দিলেন।

তার পর শুভ লগ্নে শুভ বিবাহ হইয়া গেল।" (রাধারাণী)

(৯) "আমি জিজ্ঞাসা করিলাম, "কে এটি ?"

শচীন্দ্র বলিলেন, "আমার ছেলে।"

আমি জিজ্ঞাসা করিলাম, "ইহার নাম কি রাখিয়াছেন ?"

শচীন্দ্র বলিলেন, "অমরপ্রসাদ।"

আমি আর সেখানে দাঁড়াইলাম না।" (রজনী)

(১০) "শচীকান্ত বিনীতভাবে বলিলেন, "সন্ন্যাসে কি শান্তি পাওয়া যায় ?" গোবিন্দলাল উত্তর করিলেন, "কদাপি না। কেবল অজ্ঞাতবাসের জন্য আমার এ সন্ন্যাসীর পরিচ্ছদ। ভগবৎ-পাদপদ্মে মনঃস্থাপন ভিন্ন শান্তি পাইবার আর উপায় নাই। এখন তিনিই আমার সম্পত্তি—তিনিই আমার ভ্রমর—ভ্রমরাধিক ভ্রমর।"

এই বলিয়া গোবিন্দলাল চলিয়া গেলেন। আর কেহ তাঁহাকে হরিদ্রাগ্রামে দেখিতে পাইল না।" (কৃষ্ণকান্তের উইল)

(১১) "ঔরঙ্গজেবের উত্তম ঐতিহাসিক তুলনার স্থল স্পেনের দ্বিতীয় ফিলিপ। উভয়েই প্রকাণ্ড সাম্রাজ্যের অধিপতি; উভয়েই ঐশ্বর্য্যে, সেনাবলে, গৌরবে আর সকল রাজগণের অপেক্ষা অনেক উচ্চ। উভয়েই শ্রমশীলতা, সতর্কতা প্রভৃতি রাজকীয় গুণে বিভূষিত ছিলেন। কিন্তু উভয়েই নিষ্ঠুর, কপটাচারী, ক্রূর, দাম্ভিক, আত্মমাত্রহিতৈষী এবং প্রজাপীড়ক। এজন্য উভয়েই আপন আপন সাম্রাজ্য-ধ্বংসের বীজ বপন করিয়া গিয়াছিলেন। উভয়েই ক্ষুদ্র শত্রু দ্বারা পরাজিত ও অপমানিত হইয়াছিলেন;—ফিলিপ ইংরেজ (তখন ক্ষুদ্রজাতি) ও ওলন্দাজের দ্বারা, ঔরঙ্গজেব মারহাট্টা ও রাজপুতের দ্বারা। মারহাট্টা শিবাজী ও ইংলণ্ডের তৎকালিক নেত্রী এলিজাবেথ পরস্পর তুলনীয়। কিন্তু তদপেক্ষা ওলন্দাজ উইলিয়ম ও রাজপুত রাজসিংহ বিশেষ প্রকারে তুলনীয়। উভয়ের কীর্তি ইতিহাসে অতুল। উইলিয়ম ইউরোপে দেশহিতৈষী ধর্মাত্মা বীরপুরুষের অগ্রগণ্য বলিয়া খ্যাতি লাভ করিয়াছিলেন—এ দেশে ইতিহাস নাই, কাজেই রাজসিংহকে কেহ চেনে না।" (রাজসিংহ)

(১২) "এই বলিয়া মহাপুরুষ সত্যানন্দের হাত ধরিলেন। কি অপূর্ব শোভা! সেই গম্ভীর বিষ্ণুমন্দিরে প্রকাণ্ড চতুর্ভুজ মূর্তির সম্মুখে, ক্ষীণালোকে সেই মহাপ্রতিভাপূর্ণ দুই পুরুষমূর্তি শোভিত—একে অন্যের হাত ধরিয়াছে। কে কাহাকে ধরিয়াছে ? জ্ঞান আসিয়া ভক্তিকে ধরিয়াছে—ধর্ম আসিয়া কর্মকে ধরিয়াছে; বিসর্জন আসিয়া প্রতিষ্ঠাকে ধরিয়াছে; কল্যাণী আসিয়া শান্তিকে ধরিয়াছে। এই সত্যানন্দ শান্তি; এই মহাপুরুষ কল্যাণী। সত্যানন্দ প্রতিষ্ঠা, মহাপুরুষ বিসর্জন।

